10 MINUTE SCHOOL

# পদার্থবিজ্ঞান

## শর্ট সিলেবাস

## HSC 2021



নুমেরি সাত্তার অপার
সৈয়দ আল নাহিয়ান
ইমরান মোস্তফা
চিন্ময় সাহা





# Physics 1st Paper

এইচ এস সি ২১ শর্ট সিলেবাসের পদার্থবিজ্ঞান ১ম পত্রের ক্লাস গুলো পেতে নিচের বাটনে ক্লিক করো



# Physics 2nd Paper



এইচ এস সি ২১ শর্ট সিলেবাসের পদার্থবিজ্ঞান ২য় পত্রের ক্লাস গুলো পেতে নিচের বাটনে ক্লিক করো





DOWNLOAD THE APP

10 MINUTE SCHOOL

# সূচিপত্র

এইচ এস সি ২১ শর্ট সিলেবাসের পদার্থবিজ্ঞান ১ম পত্রের ক্লাস গুলো পেতে নিচের বাটনে ক্লিক করো






## Vector







## Newtonian Mechanics







## WORK, ENERGY AND POWER







## Periodic Motion






## IDEAL GAS & GAS KINEMATICS

(আদর্শ গ্যাস ও গ্যাসের গতিতত্ত্ব)







## Model Test And Solve Sheet





# আজকের আলোচ্য বিষয়সমূহঃ

- ভেক্টরের ধর্ম এবং চিহ্ন (Vector Properties & Signs)
- ভেক্টরের প্রকাশ (Expression of a Vector)
- বিশেষ ভেক্টর (Special Vectors)
- ভেক্টর রাশির জ্যামিতিক যোজন (Geomatrical Expressions of Vector Addition)
- লম্বাংশের সাহায্যে ভেক্টরের যোজন এবং বিয়োজন (Vector Addition & Subtraction with Perpendicular Components)

# ভেক্টরের ধর্ম এবং চিহ্ন (Vector Properties & Signs)

## ধর্ম বা বৈশিষ্ট্য (Properties)

১। ভেক্টর রাশির মান এবং অভিমুখ আছে।

২। দুই বা ততোধিক সমজাতীয় ভেক্টরকে যোগ করা যায়। ভিন্ন প্রকৃতির ভেক্টরকে যোগ করা যায় না।

৩। মান অথবা দিক যেকোনো একটি অথবা উভয়ের পরিবর্তনে ভেক্টর রাশি পরিবর্তিত হয়।

৪। ভেক্টরের যোগ-বিয়োগ-গুণ সাধারন গাণিতিক নিয়মে হয় না। জ্যামিতিক ও বীজগাণিতিক নিয়মে হয়।

৫। ভেক্টরের গুণফল এদের মধ্যবর্তী কোণের উপর নির্ভর করে। দুটি রাশির কোনটির মান শূন্য নয় এমন দুটি ভেক্টরের গুণফল শূন্য হতে পারে।

# ভেক্টরের ধর্ম এবং চিহ্ন (Vector Properties & Signs)

## ধর্ম বা বৈশিষ্ট্য (Properties)

৬। দুই বা ততোধিক ভেক্টর যোগ করলে যে ভেক্টর পাওয়া যায় তার প্রথমোক্ত ভেক্টর দুটির সম্মিলিত ক্রিয়ার ফলাফলের সমান হয় ।

৭। দুটি ভেক্টরের ভেক্টর গুণফল একটি ভেক্টর রাশি হয় ।

৮। দুটি ভেক্টরের স্কেলার গুণফল স্কেলার রাশি হয় ।

৯। কোন ভেক্টর রাশি ও তার মানের অনুপাত দ্বারা ভেক্টরটির দিক নির্দেশিত হয় ।

১০। ভেক্টর রাশির যোগ সংজোযন এবং বন্টন সূত্র মেনে চলে ।

১১। ভেক্টর রাশি কে উপাংশে বিভক্ত করা যায় ।

# ভেক্টরের ধর্ম এবং চিহ্ন (Vector Properties & Signs)

## চিহ্ন (Sings of Vector):

উপরে তীর চিহ্নের মাধ্যমে

$\vec{A}$

উপরে রেখা চিহ্নের মাধ্যমে

$\bar{A}$

নিচে রেখা চিহ্নের মাধ্যমে

$\underline{A}$

ছাপার ক্ষেত্রে মোটা হরফের মাধ্যমে

$\mathbf{A}$

# ভেক্টরের ধর্ম এবং চিহ্ন (Vector Properties & Signs)

## ভেক্টর এবং স্কেলার রাশির মধ্যে পার্থক্য (Difference Between Vectors and Scalars):

| ভেক্টর রাশি | স্কেলার রাশি |
|---|---|
| যেসব ভৌত রাশি কে সম্পূর্ণরূপে প্রকাশ করার জন্য মান এবং দিক উভয়ের প্রয়োজন হয় তাদেরকে ভেক্টর রাশি বলে। যেমন - সরণ, বেগ, ওজন ও বল। | যেসব ভৌত রাশি কে শুধু মান দ্বারা সম্পূর্ণ রূপে প্রকাশ করা যায়, দিক নির্দেশের প্রয়োজন হয় না ; তাদেরকে স্কেলার রাশি বলে। যেমন - দৈর্ঘ্য, দ্রুতি, ভর এবং সময়। |
| শুধু মান অথবা দিক অথবা উভয়ের পরিবর্তন হলে ভেক্টর রাশি পরিবর্তন হয়। | শুধু মানের পরিবর্তন হলে স্কেলার রাশির পরিবর্তন হয়। |
| ভেক্টর রাশির যোগ বিয়োগ গুণ ইত্যাদি সাধারণ গাণিতিক নিয়মে হয় না ভেক্টর বীজগণিতের নিয়ম অনুসারে হয়। | স্কেলার রাশির যোগ বিয়োগ গুণ ইত্যাদি সাধারণ গণিত এর নিয়ম অনুসারে হয়। |

# ভেক্টরের ধর্ম এবং চিহ্ন (Vector Properties & Signs)

## ভেক্টর এবং স্কেলার রাশির মধ্যে পার্থক্য (Difference Between Vectors and Scalars):

| ভেক্টর রাশি | স্কেলার রাশি |
|---|---|
| দুটি ভেক্টর রাশির মধ্যে কোনোটির মান শূন্য না হলেও তাদের গুণফল শূন্য হতে পারে। | দুটি স্কেলার রাশির গুণফল কখনো শূন্য হতে পারে না যদি না অন্তত তাদের একটি মান শূন্য হয়। |
| ভেক্টর রাশি প্রকাশের জন্য তীর বা অন্যান্য চিহ্ন ব্যবহার করতে হয়। | স্কেলার রাশি প্রকাশের জন্য কোন বিশেষ চিহ্ন ব্যবহার করতে হয়না। |
| দুটি ভেক্টর রাশির গুণফল গুণনের প্রকৃতির ওপর নির্ভর করে একটি স্কেলার রাশি হতে পারে অথবা একটি ভেক্টর রাশি হতে পারে। | দুটি স্কেলার রাশির গুণফল সর্বদা একটি স্কেলার রাশি হয়। |

# ভেক্টরের প্রকাশ (Expression of a Vector)

## বল (Force):




Tension (টান)

ধারক রেখা $\overrightarrow{AB}$

A $\longrightarrow$ আদি বিন্দু

বলের ক্রিয়াবিন্দু (A)

$\overrightarrow{CD} = F_2$




Thrust (ধাক্কা)

# ভেক্টরের প্রকাশ (Expression of a Vector)

## ঘূর্ণন বল বা বলের ভ্রামক (Torque):

$$\vec{F_1} = -\vec{F_2}$$

$$\vec{\tau} = \vec{r} \times \vec{F}$$




1. কত দূরে?
2. কত জোরে?

# ভেক্টরের প্রকাশ (Expression of a Vector)

## তল (Surface):




$$\vec{x} \times \vec{y} = \vec{A}$$

ক্রস গুণফলের

# বিশেষ ভেক্টর (Special Vectors)

## শূন্য ভেক্টর (Null Vector):




$$\vec{R} = -m\vec{g}$$

$$\vec{R} + m\vec{g} = \vec{0}$$

সুনির্দিষ্ট দিক নেই।

# বিশেষ ভেক্টর (Special Vectors)

## সঠিক ভেক্টর (Proper Vector):

যে ভেক্টরের মান শূণ্য নয়।

# বিশেষ ভেক্টর (Special Vectors)

## একক ভেক্টর (Unit Vector):




$$\overrightarrow{PQ} = \vec{A}$$

$$|\overrightarrow{PQ}| = |\vec{A}| = A$$

$$\frac{\vec{A}}{A} = \hat{a}$$

$$\hat{a} \longrightarrow \vec{A}$$

# বিশেষ ভেক্টর (Special Vectors)

## আয়ত একক ভেক্টর (Rectangular Unit  Vector):



# বিশেষ ভেক্টর (Special Vectors)

## অবস্থান ভেক্টর (Position Vector):

Reference Frame




$\overrightarrow{OA}$ অবস্থানে $\overrightarrow{OA} = \vec{r}$

# বিশেষ ভেক্টর (Special Vectors)

## সরণ ভেক্টর (Displacement Vector):




$\vec{s}$ = নির্দিষ্ট দিকে অবস্থানের পরিবর্তন

= শেষ অবস্থান – আদি অবস্থান

# বিশেষ ভেক্টর (Special Vectors)

## সমান ভেক্টর (Equal Vector):



1. দৈর্ঘ্য সমান
2. সমান্তরাল ধারকরেখা
3. একই দিকে

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন
# (Geomatrical Rules s of Vector Addition)

## ত্রিভুজ সূত্র (Triangle Law):

1. দুটি একই জাতীয় ভেক্টর রাশিকে
2. মানে
3. দিকে
4. ক্রমে (Order)




$$\overrightarrow{AB} + \overrightarrow{BC} = \overrightarrow{AC}$$

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন
# (Geomatrical Rules s of Vector Addition)

## ত্রিভুজ সূত্র (Triangle Law):

$$\overrightarrow{AB} + \overrightarrow{BC} = \overrightarrow{AC}$$

দুটি ভেক্টরের লব্ধি $\vec{P} + \vec{Q} = \vec{R}$

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন
# (Geomatrical Rules s of Vector Addition)

## বহুভুজ সূত্র (Polygon Law):

দুই এর অধিক ভেক্টরের লব্ধি

$$\overrightarrow{AB} + \overrightarrow{BC} + \overrightarrow{CD} + \overrightarrow{DE} = \overrightarrow{AE}$$




1. মানে
2. দিকে
3. ক্রমে

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

AB || BC ; AD = BC

CD || AB ; CD = AB

ΔADC,

$\overrightarrow{AD} + \overrightarrow{DC} = \overrightarrow{AC}$

$\vec{Q} + \vec{P} = \vec{R}$




ΔABC,

$\vec{P} + \vec{Q} = \vec{R}$

$\overrightarrow{AB} + \overrightarrow{BC} = \overrightarrow{AC}$

$\vec{P} + \vec{Q} = \vec{Q} + \vec{P}$

DOWNLOAD THE APP

10 MINUTE SCHOOL

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন
# (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

$$\vec{P} + \vec{Q} = \vec{R}$$

$$\overrightarrow{AB} + \overrightarrow{BC} = \vec{R}$$

$$\overrightarrow{AB} + \overrightarrow{AD} = \vec{R}$$




$$\overrightarrow{AB} + \overrightarrow{AD} = \overrightarrow{AC}$$

$$\overrightarrow{DC} + \overrightarrow{BC} = \overrightarrow{AC}$$

একই সময়ে ক্রিয়াশীল।

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

$\vec{P} \wedge \vec{Q} = \alpha$

$\vec{P}$ ও $\vec{Q}$ এর মধ্যবর্তী কোণ

$$R = \sqrt{P^2 + Q^2 + 2PQ\cos\alpha}$$

$\overrightarrow{AB} = \vec{D}$

$\overrightarrow{AD} = \vec{Q}$



# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন
# (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

$$\tan\theta = \frac{Q\sin\alpha}{P + Q\cos\alpha}$$



# গাণিতিক সমস্যা



- দুটি সমান ভেক্টরকে যোগ করলে কোন অবস্থায় ওদের লব্ধি একটি ভেক্টরের মানের $\sqrt{2}$ গুণ হবে ?
- দুটি সমান মানের ভেক্টরের লব্ধির মান কোন অবস্থায় ওদের প্রত্যেকের মানের সমান হতে পারে?
- একটি কণার উত্তর ও পূর্ব দিকে যথাক্রমে 4 km এবং 10 km সরণ হলে, লব্ধি সরণ নির্ণয় কর।
- $|\vec{A}| \neq |\vec{B}|$ হলে, $\vec{A} + \vec{B} = 0$ হওয়া সম্ভব কিনা ব্যাখ্যা কর।
- 3F এবং 3F ভেক্টরদ্বয়ের লব্ধি ভেক্টর R। প্রথম ভেক্টরকে দ্বিগুণ করা হলে লব্ধি ভেক্টরও দ্বিগুণ হয়। ভেক্টরদ্বয়ের অন্তবর্তী কোণ নির্ণয় করো।
- কোন একটি নদীতে একটি দাঁড়ের নৌকার বেগ স্রোতের অনুকূলে ঘন্টায় 18 km এবং প্রতিকূলে ঘন্টায় 6 km। নৌকাটিকে কোনদিকে চালনা করলে তা সোজা অপর পাড়ে পৌঁছাবে এবং নৌকাটি কত বেগে চলবে?
- কোন একটি নদীতে একটি দাঁড়ের নৌকার বেগ স্রোতের অনুকূলে ঘন্টায় 18 km এবং প্রতিকূলে ঘন্টায় 6 km। নৌকাটিকে কোনদিকে চালনা করলে তা সোজা অপর পাড়ে পৌঁছাবে এবং নৌকাটি কত বেগে চলবে?
- একটি বস্তুকে 50N বল দ্বারা পশ্চিম দিকে এবং 20N বল দ্বারা উত্তর দিকে টানা হচ্ছে। লব্ধি বলের মান ও দিক নির্ণয় করো।
- ভেক্টরের সাহায্যে প্রমাণ করো যে, অর্ধবৃত্তস্থ কোণ সমকোণ।
- দুটি বলের বৃহত্তম লব্ধি 10N এবং ক্ষুদ্রতম লব্ধি 4N; বল দুটি পরস্পরের সাথে $90^\circ$ কোণে একটি কণার উপর ক্রিয়া করলে লব্ধির মান কত হবে ?

# গাণিতিক সমস্যা



- $\vec{A}+\vec{B}=\vec{C}$ এবং $A+B=C$ হয়, তাহলে $\vec{A}$ ও $\vec{B}$ ভেক্টরদ্বয়ের মধ্যবর্তী কোণ নির্ণয় কর।
- 30N একটি বল Y-অক্ষের সঙ্গে $60^{\circ}$ কোণে আনত। বলটির X ও Y অক্ষ বরাবর লম্ব উপাংশ দুটি নির্ণয় করো এবং উহাদের যোগফল ও বিয়োগফল নির্ণয় করো ।
- নিচের চিত্রের 50N এবং 100N এর দিকে বলের লব্ধি নির্ণয় করো।




- সোজা অপর পাড়ে যাওয়ার জন্য স্বপন ফেরিতে করে 50km/h বেগে নদী পার হওয়ার সময় দেখল, ফেরিটি সোজাসুজি রওনা না দিয়ে স্রোতের প্রতিকূলে তীর্যকভাবে যাচ্ছে। [স্রোতের বেগ = 10km/h]

(ক) লব্ধির সর্বোচ্চ মান সর্বনিম্ন মানের কতগুণ নির্ণয় কর।

# গাণিতিক সমস্যা



- সোজা অপর পাড়ে যাওয়ার জন্য স্বপন ফেরিতে করে 50km/h বেগে নদী পার হওয়ার সময় দেখল, ফেরিটি সোজাসুজি রওনা না দিয়ে স্রোতের প্রতিকূলে তীর্যকভাবে যাচ্ছে। [স্রোতের বেগ = 10km/h]

(খ) ফেরিটির দিক পরিবর্তনের কারণ বিশ্লেষণ কর।

- চিত্রে স্রোতযুক্ত একটি নদী যার প্রস্থ 1.5km অতিক্রম করার জন্য পিন্টু A বিন্দু হতে সোজা অপর পাড়ে B বিন্দুতে সাঁতার কেটে পৌঁছানোর সিদ্ধান্ত নিল। ওই নদীতে স্রোতের বেগ 3km/h এবং সাঁতারুর বেগ ছিল 4km/h। স্রোতের কারণে পিন্টু AB বরাবর রওনা হওয়া সত্ত্বেও AC বরাবর ওপারে পৌঁছাল।

(ক) AC বরাবর অতিক্রান্ত দূরত্ব নির্ণয় কর।



# গাণিতিক সমস্যা



- চিত্রে স্রোতযুক্ত একটি নদী যার প্রস্থ 1.5km অতিক্রম করার জন্য পিন্টু A বিন্দু হতে সোজা অপর পাড়ে B বিন্দুতে সাঁতার কেটে পৌঁছানোর সিদ্ধান্ত নিল। ওই নদীতে স্রোতের বেগ 3km/h এবং সাঁতারুর বেগ ছিল 4km/h। স্রোতের কারণে পিন্টু AB বরাবর রওনা হওয়া সত্ত্বেও AC বরাবর ওপারে পৌঁছাল।

(খ) AD বরাবর পিন্টু সাঁতার কেটে কি B বিন্দুতে পৌঁছাতে পারবে? গাণিতিক বিশ্লেষণপূর্বক মতামত দাও।



# গাণিতিক সমস্যা



- কানন ও রাজন স্থির পানিতে 500kg ভরের একটি স্থির নৌকাকে নদীর দুই তীর থেকে দড়ি দিয়ে $30^\circ$ কোণে টানছে। নৌকাটি 5 মিনিটে তীরের সমান্তরালে 3.6km পথ অতিক্রম করে। 5 মিনিটে গন্তব্যস্থলে পৌঁছাবার জন্য দুইজনে সমান টানে নৌকাটিকে টানতে লাগল। [ঘর্ষণ বল উপেক্ষণীয়]

  (ক) দড়ির টানের মান নির্ণয় কর।

  (খ) উদ্দীপকে উল্লেখিত সময়ে গন্তব্যস্থলে পৌঁছানো সম্ভব কি-না? গাণিতিকভাবে বিশ্লেষণ করে দেখাও ।

- দুটি নৌকার প্রতিটি ঘন্টায় 5km বেগে 500m চওড়া নদী পার হতে চেষ্টা করে। নদীতে স্রোতের বেগ ঘন্টায় 3km। একটি নৌকা ন্যূনতম পথে এবং অপরটি ন্যূনতম সময়ে অতিক্রম করল। যদি তারা একইসঙ্গে রওনা হয়ে থাকে তবে তারা কত সময়ের ব্যবধানে অপর পাড়ে পৌঁছাবে ?

# গাণিতিক সমস্যা



- XY তলে 10N, 15 N ও 20N মানের তিনটি বল একটি বস্তুর ওপর X অক্ষের সাথে যথাক্রমে $20^\circ$, $70^\circ$ ও $120^\circ$ কোণে ক্রিয়াশীল। বলগুলোর লব্ধি নির্ণয় করো ।
- দুটি সমান বলের প্রত্যেকটির মান 6N। এরা কোনো বিন্দুতে $120^\circ$ কোণে আনত। লব্ধি বলের মান ও দিক নির্ণয় করো ।
- দুটি ভেক্টর রাশি $\vec{P}$ ও $\vec{Q}$ এর মান যথাক্রমে 4 একক ও 3 একক। $\vec{P}$ ভেক্টরটি x-অক্ষ বরাবর এবং $\vec{Q}$ ভেক্টরটি x-অক্ষের সাথে $60^\circ$ কোণে আনত। ভেক্টর দুটির লব্ধির মান ও দিক নির্ণয় কর। লব্ধির অনুভূমিক ও উলম্ব উপাংশ নির্ণয় করা সম্ভব কি-না? গাণিতিক যুক্তি দাও।
- F মানের একটি বলকে দুটি উপাংশে বিশ্লেষণ করলে, একটি উপাংশ যদি বলটির সমমানের হয় এবং এর সাথে সমকোণ উৎপন্ন করে তবে অপর উপাংশটির মান ও দিক নির্ণয় করো ।

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

i. দুটি একই জাতীয় ভেক্টর
ii. একই সময়ে ক্রিয়াশীল

$$\overrightarrow{AB} = \vec{P};\ \overrightarrow{DC} = \vec{P}$$

$$\overrightarrow{AD} = \vec{Q};\ \overrightarrow{BC} = \vec{Q}$$




একই সময়ে ক্রিয়াশীল $\vec{P}$ ও $\vec{Q}$

# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন
# (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

দুটি সন্নিহিত বাহু,

$$\overrightarrow{AB} + \overrightarrow{AD} = \overrightarrow{AC}$$

$$\vec{P} + \vec{Q} = \vec{R}$$

$$R = \sqrt{P^2 + Q^2 + 2PQ\cos\alpha}$$

এখানে, $P \longrightarrow \vec{P}$ এর মান।

$Q \longrightarrow \vec{Q}$ এর মান।

$\alpha \longrightarrow \vec{P}$ এবং $\vec{Q}$ এর মধ্যবর্তী কোণ।



# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

$$\tan\theta = \frac{Q\sin\alpha}{P + Q\cos\alpha}$$

$$-1 \le \sin\theta \le 1$$

$$-1 \le \cos\theta \le 1$$

$$-\infty < \tan\theta < \infty$$



# ভেক্টর রাশির জ্যামিতিক যোজন (Geomatrical Rules s of Vector Addition)

## সামান্তরিক সূত্র (Parallelogram Law):

$$R = \sqrt{P^2 + Q^2 + 2PQ\cos\alpha}$$







$$\tan\beta = \frac{P\sin\alpha}{Q + P\cos\alpha}$$

$$\tan\theta = \frac{Q\sin\alpha}{P + Q\cos\alpha}$$

# ভেক্টর বিয়োজন (Vector Subtraction)

$\vec{P}$ এবং $\vec{Q}$ এর লব্ধি,

$$\vec{R} = \vec{P} - \vec{Q}$$

$$= \vec{P} + (-\vec{Q})$$

$$\therefore R = \sqrt{P^2 + Q^2 + 2PQ\cos(\pi - \alpha)}$$

$$R = \sqrt{P^2 + Q^2 + 2PQ\cos\alpha}$$

$$\tan\theta = \frac{Q\sin(\pi - \alpha)}{P + Q\cos(\pi - \alpha)}$$



# ভেক্টর বিয়োজন (Vector Subtraction)

লব্ধির মান সমূহ: $R = \sqrt{P^2 + Q^2 + 2PQ\cos\alpha}$

$\alpha = 0°$ হলে, $R_{max} = P + Q$

$\alpha = 180°$ হলে, $R_{min} = P - Q$

$\alpha = 90°$ হলে, $R = \sqrt{P^2 + Q^2}$

# ভেক্টর বিভাজন (Resolution of Vectors)

$\vec{P}$-কে α এবং β দুটি কোণে ভাগ করতে চাই,

$\overrightarrow{AC} \rightarrow \overrightarrow{AB}, \overrightarrow{AD}$

$\Delta ABC$-তে *sine rule*, যে কোনো বাহু এবং বিপরীত কোণের *sine*

$\Delta ABC \Rightarrow$

$$\frac{\text{AC}}{\sin\{\pi - (\alpha + \beta)\}} = \frac{\text{AB}}{\sin \beta} = \frac{\text{BC}}{\sin \alpha}$$



# ভেক্টর বিভাজন (Resolution of Vectors)

*Now,*

$$\alpha + \beta = 90^\circ$$

$$\Rightarrow \beta = 90^\circ - \alpha$$

$$\therefore \frac{AC}{\sin 90^\circ} = \frac{AB}{\sin(90^\circ - \alpha)} = \frac{BC}{\sin \alpha}$$

$$AB = AC \cos \alpha$$
$$BC = AC \sin \alpha$$



# ভেক্টর বিভাজন (Resolution of Vectors)

$$\frac{AC}{\sin\{\pi-(\alpha+\beta)\}}=\frac{AB}{\sin\beta}=\frac{BC}{\sin\alpha}$$

লম্বাংশ, $\alpha+\beta=90^\circ$

$$AB = AC\cos\alpha$$
$$AD = BC = AC\sin\alpha$$



# ভেক্টর বিভাজন (Resolution of Vectors)

## লম্বাংশ উপপাদ্য (Theorem of perpendicular components):

একই সময় দুইয়ের অধিক ভেক্টরের লব্ধি



# ভেক্টর বিভাজন (Resolution of Vectors)

## লম্বাংশ উপপাদ্য (Theorem of perpendicular components):

$R\cos\theta =$ লব্ধির ভুমি উপাংশ

$R\sin\theta =$ লব্ধির লম্ব উপাংশ

$$R\cos\theta = F + F_1\cos\theta_1 + F_2\cos\theta_2 + F_3\cos\theta_3$$

$$R\sin\theta = F_1\sin\theta_1 + F_2\sin\theta_2 + F_3\sin\theta_3$$



# গাণিতিক সমস্যা



- দুটি সমান ভেক্টরকে যোগ করলে কোন অবস্থায় ওদের লব্ধি একটি ভেক্টরের মানের $\sqrt{2}$ গুণ হবে ?

$|\vec{P}| = |\vec{Q}| = P$ এবং $\vec{R} = \sqrt{2}P$

$$R = \sqrt{P^2 + Q^2 + 2PQ\cos\alpha}$$

$$\Rightarrow (\sqrt{2}P)^2 = P^2 + Q^2 + 2PQ\cos\alpha$$

$$\Rightarrow 2P^2 = P^2 + P^2 + 2P.P\cos\alpha$$

$$\Rightarrow 2P^2 = 2P^2 + 2P^2\cos\alpha$$

$$\Rightarrow 1 = 1 + \cos\alpha$$

$$\Rightarrow \cos\alpha = 0 \quad \therefore \alpha = 90°$$



# গাণিতিক সমস্যা



- একটি কণার উত্তর ও পূর্ব দিকে যথাক্রমে 4 km এবং 10 km সরণ হলে, লব্ধি সরণ নির্ণয় কর।

$$R = \sqrt{10^2 + 4^2}$$

$$\Rightarrow R = \sqrt{116}$$

$$\Rightarrow \theta = \tan^{-1}\frac{4}{10}$$

$$\Rightarrow \theta = \tan^{-1}\frac{2}{5}$$



# গাণিতিক সমস্যা



একটি নদীর প্রস্থ 140m. নদীতে 6m/s বেগে স্রোত বইছে। নদীর এক পাড় থেকে একটি নৌকা অপর পাড়ে যাবার জন্য 10m/s বেগে রওনা করতে প্রস্তুত।

০১) সর্বনিম্ন পথে নদী পাড়াপারের ক্ষেত্রেঃ

- ক) কোন দিকে নৌকা চালাতে হবে? $Ans: \alpha = 126.87°$
- খ) নৌকার অতিক্রান্ত দূরত্ব কত হবে? $Ans: 140m$
- গ) যাত্রাকালে নৌকার বেগ কত হবে? $Ans: 10 \sin \alpha \,; y(+ve)$
- ঘ) অপর পাড়ে পৌছাতে নৌকাটি কত সময় নেবে? $Ans: 17.5\ s$

০২) সর্বনিম্ন সময়ে নদী পাড়াপারের ক্ষেত্রেঃ

- ক) কোন দিকে নৌকা চালাতে হবে? $Ans: \alpha = 90°$
- খ) নৌকার অতিক্রান্ত দূরত্ব কত হবে?
- গ) যাত্রাকালে নৌকার বেগ কত হবে?
- ঘ) অপর পাড়ে পৌছাতে নৌকাটি কত সময় নেবে?

# গাণিতিক সমস্যা



০১) সর্বনিম্ন পথে নদী পাড়াপারের ক্ষেত্রেঃ

ক) $\tan\theta = \frac{10\sin\alpha}{6+10\cos\alpha}$

$\Rightarrow \frac{\sin 90°}{\cos 90°} = \frac{10\sin\alpha}{6+10\cos\alpha}$

$\Rightarrow \frac{1}{0} = \frac{10\sin\alpha}{6+10\cos\alpha}$

$\Rightarrow 6 + 10\cos\alpha = 0$

$\Rightarrow 10\cos\alpha = -6$

$\Rightarrow \alpha = \cos^{-1}\left(-\frac{6}{10}\right)$ $\therefore \alpha = 126.87°$



# গাণিতিক সমস্যা



০১) সর্বনিম্ন পথে নদী পাড়াপারের ক্ষেত্রেঃ

খ) সরণ $\longrightarrow$ y অক্ষ

$$6 + 10\cos\alpha = 0$$

$$s_y = v_y t$$

গ) $10\sin\alpha = 10\sin 126.87° = 7.99\ \text{ms}^{-1}$

দিক $= y(+ve)$

ঘ) $t = \frac{s_y}{v_y} = \frac{140}{10\sin\alpha} = 17.5\ \text{s}$



# গাণিতিক সমস্যা



এপাড় থেকে ওপাড় সরণ y অক্ষে,

$$s_y = v_y t$$

$$\Rightarrow t = \frac{s_y}{v_y}$$

$s_y = 140\text{m}$

$v_y = 10 \sin \alpha$




০১) সর্বনিম্ন সময়ে নদী পাড়াপারের ক্ষেত্রেঃ

$$t = \frac{140}{10 \sin \alpha};$$

$$t \propto \frac{1}{\sin \alpha} \quad t_{min};\ \sin \alpha \rightarrow max$$

# গাণিতিক সমস্যা






2. $\sin\alpha = 1$

$v_y = 10 \sin\alpha$

$v_y = 10$

∵ সরণ y-অক্ষে

∴ বেগ সর্বোচ্চ হবে y-অক্ষে।

ঘ) $t = \frac{140}{10} = 14s$

# গাণিতিক সমস্যা



- $|\vec{A}| \neq |\vec{B}|$ হলে, $\vec{A} + \vec{B} = 0$ হওয়া সম্ভব কিনা ব্যাখ্যা কর।

$$R_{max} = A + B$$

$$R_{min} = A - B$$

# গাণিতিক সমস্যা



- দুটি বলের বৃহত্তম লব্ধি 10N এবং ক্ষুদ্রতম লব্ধি 4N; বল দুটি পরস্পরের সাথে $90^\circ$ কোণে একটি কণার উপর ক্রিয়া করলে লব্ধির মান কত হবে ?

মনে করি, বল দুটি P ও Q

$$R = P + Q = 10$$

$$R' = P - Q = 4$$

$$2P = 14$$

$$\therefore P = 7$$

$$Q = 3$$

$\therefore$ লব্ধির মান $= \sqrt{7^2 + 3^2}$



# গাণিতিক সমস্যা



- নিচের চিত্রের 50N এবং 100N এর দিকে বলের লব্ধি নির্ণয় করো।

$$\sum F_x = 100 - 60\sin 70 - 5\cos 30$$

$$\sum F_y = 60\cos 70 + 50 - 50\sin 30$$



# আপেক্ষিক বেগ (Relative Velocity)

## কি কি প্রয়োজন?

১। গতিশীল পর্যবেক্ষক

২। পর্যবেক্ষকের সাপেক্ষে প্রসঙ্গ বস্তুর বেগ।



গতিশীল পর্যবেক্ষক
(Observer In Motion)



ভিন্ন বেগে গতিশীল প্রসঙ্গ বস্তু
(Reference Object in different velocity)

# কিভাবে হিসাব করব?



প্রসঙ্গ বস্তুর ← যার আপেক্ষিক বেগ বের করতে হবে তার প্রকৃত বেগ

ভেক্টর লব্ধি = আপেক্ষিক বেগ

যার সাপেক্ষে আপেক্ষিক বেগ বের করতে হবে তার বিপরীত বেগ

↓ পর্যবেক্ষকের

# গাড়ির সাপেক্ষে বাসের আপেক্ষিক বেগ



$\overrightarrow{AD} = \vec{V}_B;\ \overrightarrow{AB} = -\vec{V}_C$

$\overrightarrow{AD} + \overrightarrow{AB} = \overrightarrow{AC}$

$\vec{V}_B - \vec{V}_C = \vec{V}_{BC}$

$\vec{V}_B - \vec{V}_C = \vec{V}_{BC}$

$\vec{V}_B = \vec{V}_{BC} + \vec{V}_C$

$\overrightarrow{AM} + \overrightarrow{AC} = \overrightarrow{AD}$



# গাড়ির সাপেক্ষে বাসের আপেক্ষিক বেগ

$$\vec{V}_{BC} = \vec{V}_B - \vec{V}_C$$

$$\overrightarrow{AC} = \overrightarrow{AB} + \overrightarrow{AD}$$

$$\overrightarrow{AC} = \vec{R}$$




$$AC = \sqrt{AB^2 + AD^2 + 2.AB.AD\cos\angle DAB}$$

$$\mathbf{R = V_{BC} = \sqrt{V_C^2 + V_B^2 + 2V_CV_B\cos\angle\pi - \mathit{OC}}}$$

# বাসের সাপেক্ষে গাড়ির আপেক্ষিক বেগ



# গাণিতিক সমস্যা



- ঘণ্টায় 50km বেগে পূর্বদিকে চলমান একটি গাড়ির চালক ঘণ্টায় $50\sqrt{3}$ km বেগে একটি ট্রাককে উত্তর দিকে চলতে দেখলো।

i. ট্রাকটি কোন দিকে চলছে ?
ii. ট্রাকটির বেগ কত ?

$$\vec{V}_{TC} = \vec{V}_T + (-\vec{V}_C)$$

$$\vec{V}_{TC} = \vec{V}_T - \vec{V}_C$$

$$\vec{V}_T = \vec{V}_{TC} + \vec{V}_C$$



# Solution

ii. $V_T = \sqrt{V_{TC}^2 + V_C^2}$

$= \sqrt{(50\sqrt{3})^2 + (50)^2}$

$= 100\ \text{kmh}^{-1}$

$\tan\theta = \frac{V_{TC}}{V_C} = \frac{50\sqrt{3}}{50}$

$\Rightarrow \tan\theta = \sqrt{3} \quad \Rightarrow \theta = 60°$



# গাণিতিক সমস্যা



- $4\ ms^{-1}$ বেগে দৌড়ে যাবার সময় একজন লোক $6\ ms^{-1}$ বেগে লম্বভাবে পতিত বৃষ্টির সম্মুখীন হলো। বৃষ্টি হতে রক্ষা পেতে হলে তাকে কত কোণে ছাতা ধরতে হবে?

$$\tan\theta = \frac{V_M}{V_R}$$

$$\Rightarrow \theta = \tan^{-1}\frac{4}{6}$$

$$\Rightarrow \theta = -33.7^\circ$$

উল্লম্বের সাথে $-33.7^\circ$ কোণে।



# গাণিতিক সমস্যা



- এক ব্যাক্তির অনুভূমিক রাস্তায় ঘন্টায় 2 কি.মি. বেগে হাঁটছে। তার মনে হচ্ছে বৃষ্টি উল্লম্বভাবে ঘন্টায় 2 কি.মি. বেগে পড়ছে। বৃষ্টির প্রকৃত বেগ ও দিক নির্ণয় কর।
- একটি ট্রেন $60 \text{ km h}^{-1}$ বেগে সোজা পূর্ব দিকে এবং একটি বাস $40 \text{ km } h^{-1}$ বেগে সোজা দক্ষিণ দিকে যাচ্ছে। ট্রেনে বসা যাত্রী বাসটি কত বেগে এবং কোন দিকে যেতে দেখবে?
- ঘন্টায় 40 km বেগে পূর্বদিকে চলমান একটি গাড়ির চালক ঘন্টায় $40\sqrt{3}$ km বেগে এক ট্রাককে উত্তর দিকে চলতে দেখল। ট্রাকটি প্রকৃতপক্ষে কোন দিকে চলছে?

# ভেক্টর বিভাজন (Resolution of Vectors)



# ভেক্টর বিভাজন (Resolution of Vectors)



# ভেক্টর বিভাজনের প্রয়োগ (Applications of Resolution of Vectors)

লন রোলারকে ঠেলার চেয়ে টানা সহজ :






# ভেক্টর বিভাজনের প্রয়োগ (Applications of Resolution of Vectors)

পাখির আকাশে উড়া :





# ভেক্টর বিভাজনের প্রয়োগ
# (Applications of Resolution of Vectors)

## নৌকার গুণ টানা :

$$2T\cos\theta = \sum F$$



# ভেক্টর বিভাজনের প্রয়োগ
# (Applications of Resolution of Vectors)

ঘোড়ার গাড়ি টানা :



# ত্রিমাত্রিক আয়তাকার বিস্তারে ভেক্টরের বিভাজন (Resolution of Vector in Three Dimensional Rectangular System)

$$\vec{A} = A_x\hat{i} + A_y\hat{j} + A_z\hat{k}$$



# ত্রিমাত্রিক আয়তাকার বিস্তারে ভেক্টরের বিভাজন (Resolution of Vector in Three Dimensional Rectangular System)

$$\vec{A} = A_x\hat{i} + A_y\hat{j} + A_z\hat{k}$$
$$\vec{B} = B_x\hat{i} + B_y\hat{j} + B_z\hat{k}$$

$$\vec{A} + \vec{B} = (A_x + B_x)\hat{i} + \left(A_y + B_y\right)\hat{j} + (A_z + B_z)\hat{k}$$

# স্কেলার গুণন (Scalar Multiplication)

## স্কেলার গুণন (Scalar Multiplication):

$$\vec{a}.\vec{b} = ab\cos\theta$$



# ভেক্টর গুণন (Vector Multiplication)

## ভেক্টর গুণন (Vector Multiplication):

*Righty tightly*
*Lefty loosy*

$$\vec{a} \times \vec{b} = \hat{\eta}\, ab \sin\theta$$

↓

ডানহাতি স্ক্রু নিয়ম থেকে



# স্কেলার গুণন (Scalar Multiplication)

## স্কেলার গুণন (Scalar Multiplication):

$\Delta OAB$

$\Rightarrow \overrightarrow{OB} = \overrightarrow{OA} + \overrightarrow{AB}$

$OA = B\cos\theta$




$\vec{A}.\vec{B} = AB\cos\theta$

$= A\,(B\cos\theta)$

# স্কেলার গুণন বা ডট গুণন (Scalar Multiplication)

দুটি ভেক্টরের যে গুণনে একটি স্কেলার রাশি পাওয়া যায় এবং এর মান ঐ ভেক্টরদ্বয়ের মান ও তাদের অন্তর্ভূক্ত কোণের *cosine* এর মানের গুণফলের সমান হয়, সে গুণনকে স্কেলার বা ডট গুণন এবং গুণনের ফলকে স্কেলার গুণফল বলে।

এ প্রকারের গুণনে ভেক্টর রাশিদ্বয়ের মাঝে ডট ( · ) চিহ্ন ব্যবহৃত হয়।

## স্কেলার গুণফলের কয়েকটি ধর্ম (Some properties of scalar product):

(i) $\vec{A} \cdot \vec{A} = A^2$ অর্থাৎ একই ভেক্টরকে দুবার নিয়ে স্কেলার গুণ করলে ভেক্টরটির মানের বর্গ পাওয়া যায়।

(ii) $\vec{A} \cdot \vec{B} = \vec{B} \cdot \vec{A}$ অর্থাৎ স্কেলার গুণফল বিনিময় নিয়ম মেনে চলে।

(iii) পরস্পর লম্ব দুটি ভেক্টরের স্কেলার গুণফল শূন্য হয়। অর্থাৎ $\vec{A} \cdot \vec{B} = 0$

আবার যদি দুটি ভেক্টরের কোনোটিরই মান শূন্য না হয় $(A \neq 0, B \neq 0)$, তবে $\vec{A} \cdot \vec{B} = 0$ হলে $\vec{A} \perp \vec{B}$

# স্কেলার গুণন বা ডট গুণন (Scalar Multiplication)



(v) সমকৌণিক একক ভেক্টর সমূহের স্কেলার গুণফল $\hat{\imath}\cdot\hat{\imath}=\hat{\jmath}\cdot\hat{\jmath}=\hat{k}\cdot\hat{k}=1$

$$\hat{\imath}\cdot\hat{\jmath}=\hat{\jmath}\cdot\hat{\imath}=\hat{\jmath}\cdot\hat{k}=\hat{k}\cdot\hat{\jmath}=\hat{k}\cdot\hat{\imath}=\hat{\imath}\cdot\hat{k}=0$$




(vi) উপাংশের মাধ্যমে দুটি ভেক্টরের স্কেলার গুনফল $\vec{A}\cdot\vec{B}=A_xB_x+A_yB_y+A_zB_z$

$$\vec{A}=A_x\hat{\imath}+A_y\hat{\jmath}+A_z\hat{k}$$
$$\vec{B}=B_x\hat{\imath}+B_y\hat{\jmath}+B_z\hat{k}$$

# স্কেলার গুণন (Scalar Multiplication)

## স্কেলার গুণন (Scalar Multiplication):

জ্ঞানমূলক

$\vec{A}, \vec{B}$




$$\vec{A} . \vec{B} = AB \cos \theta$$

# ভেক্টর গুণন (Vector Multiplication)

## ভেক্টর গুণন (Vector Multiplication):

$$\vec{A} \times \vec{B} = \hat{\eta}\, AB \sin\theta$$

$$\vec{A} \times \vec{B} = -\vec{B} \times \vec{A}$$






# ভেক্টর গুণন (Vector Multiplication)



দুটি ভেক্টরের যে গুণনে একটি ভেক্টর রাশি পাওয়া যায় এবং এর মান ঐ ভেক্টরদ্বয়ের মান ও তাদের অন্তর্ভূক্ত কোণের sine এর মানের গুণফলের সমান হয়, সে গুণনকে ভেক্টর বা ক্রস গুণন এবং গুণনের ফলকে ভেক্টর গুণফল বলে।

## ভেক্টর গুণফলের কয়েকটি ধর্ম (Some properties of vector product):

(i) $\vec{A} \times \vec{A} = 0$, অর্থাৎ একই ভেক্টরকে দুবার নিলে তাদের ভেক্টর গুণফল শূন্য হয়।

(ii) $\vec{A} \times \vec{B} = -\vec{B} \times \vec{A}$ অর্থাৎ ভেক্টর গুণফল বিনিময় নিয়ম মেনে চলে না।

(iii) $\vec{A} \perp \vec{B}$ হলে $\vec{A} \times \vec{B}$ এর মান $= |\vec{A} \times \vec{B}| = ABsin90° = AB$

$\vec{A} \cdot \vec{B}$ এবং $\vec{A} \times \vec{B}$ এই তিনটি ভেক্টরই পরস্পরের উপর লম্ব।

# ভেক্টর গুণন (Vector Multiplication)



(iv) সমকৌণিক একক ভেক্টরসমূহের ভেক্টর গুণফল

$$\hat{\imath} \times \hat{\jmath} = \hat{k}, \quad \hat{\jmath} \times \hat{k} = \hat{\imath}, \quad \hat{k} \times \hat{\imath} = \hat{\jmath}$$

$$\hat{\jmath} \times \hat{\imath} = -\hat{k}, \quad \hat{k} \times \hat{\jmath} = -\hat{\imath}, \quad \hat{\imath} \times \hat{k} = -\hat{\jmath}$$

(v) স্থানাঙ্কের মাধ্যমে দুটি ভেক্টরের ভেক্টর গুণফল

$$\vec{A} \times \vec{B} = \hat{\imath}(A_x B_z - A_z B_x) + \hat{\jmath}(A_z B_x - A_x B_z) + \hat{k}(A_x B_y - A_y B_x)$$

(vi) $\vec{A},\ \vec{B},\ \vec{C}$ সমতলীয় হবার শর্ত হলো $\vec{A} \cdot (\vec{B} \times \vec{C}) = 0$

# গাণিতিক সমস্যা



- কোন একজন ভদ্রলোক 4 km/h বেগে হেটে যাবার সময় 6 Km/h বেগে খাড়া লম্বভাবে বৃষ্টিপাত হতে দেখলেন। বৃষ্টির প্রকৃত বেগ কত নির্ণয় কর। ।

$$\vec{V}_{RM} = \vec{V}_R - \vec{V}_M$$

$$\vec{V}_R = \vec{V}_{RM} + \vec{V}_M$$

$$V_R = \sqrt{V_{RM}^2 + V_M^2}$$

$$= \sqrt{4^2 + 6^2}$$

$$= 7.21\ \text{kmh}^{-1}$$

$$\theta = \tan^{-1}\frac{V_M}{V_{RM}} = \tan^{-1}\frac{4}{6} = 33.69°$$




$V_R = ?$

$\theta = ?$

$4\ \text{kmh}^{-1} = \vec{V}_M$

# গাণিতিক সমস্যা



- একজন চোর একটি নদীর এক পাড়ে দাঁড়িয়ে ঠিক অপর পাড়ে একটি পুলিশের নৌকা দেখতে পেয়ে সমবেগে নদীর পাড় বরাবর স্রোতের দিকে দৌড়াতে আরম্ভ করল। ঠিক একই সময়ে পুলিশের নৌকাটিও স্রোতের সাথে 30º কোণে 3Km/hr বেগে যাত্রা আরম্ভ করল। স্রোতের বেগের মান 5Km/hr। যদি কিছুক্ষণ পর পুলিশ চোরটিকে ধরে ফেলে, তাহলে চোর কত সমবেগে দৌড়াতে আরম্ভ করেছিল? ।




$$\sum V_x$$

x-অক্ষ বরাবর সকল বেগের সমষ্টি

$$\sum V_x = 3\cos 30^\circ + 5$$

# গাণিতিক সমস্যা



$\sum V_x > V_T$

$V_T > \sum V_x$







$\sum V_x = V_T$ সমান বেগ

চোরের বেগ = পুলিশের বেগ

$\therefore V_{B_x} = 5 + 3\cos 30°$ $\quad V_{B_x} = V_T$

# গাণিতিক সমস্যা



## Projection

- $\vec{A} = 3\hat{i} - \hat{j} + 3\hat{k}$ এবং $\vec{B} = \hat{i} - 4\hat{j} + 2\hat{k}$ হলে, $\vec{A}$ বরাবর $\vec{B}$ এর লম্ব অভিক্ষেপ নির্ণয় কর।

$$B\cos\theta = \frac{13}{\sqrt{19}}$$

$$\vec{A}.\vec{B} = AB\cos\theta$$

$$B\cos\theta = \frac{\vec{A}.\vec{B}}{A}$$

$$\vec{A}.\vec{B} = 3 + 4 + 6$$
$$\vec{A}.\vec{B} = 13$$

$$\vec{A} = \sqrt{3^2 + 1^2 + 3^2}$$



# গাণিতিক সমস্যা



- 'a' এর মান কত হলে $\vec{A} = a\hat{i} - 2\hat{j} + \hat{k}$ এবং $\vec{B} = 2a\hat{i} + a\hat{j} - 4\hat{k}$ ভেক্টরদ্বয় পরস্পর লম্ব হবে?

$\vec{A}.\vec{B} = 0$

$\Rightarrow (a\hat{i} - 2\hat{j} + \hat{k}).(2a\hat{i} + a\hat{j} - 4\hat{k}) = 0$

$\Rightarrow 2a^2 - 2a + 4 = 0$

$\Rightarrow$ a =

# গাণিতিক সমস্যা



- $\vec{A} = 9\hat{\imath} + \hat{\jmath} - 6\hat{k}$ এবং $\vec{B} = 4\hat{\imath} - 6\hat{\jmath} + 5\hat{k}$ ভেক্টর দুটির স্কেলার গুণফল নির্ণয় কর এবং দেখাও যে ভেক্টরদ্বয় পরস্পরের উপর লম্ব।
- ভেক্টর $\vec{P} = 2\hat{\imath} - 3\hat{\jmath} + \hat{k}$ এর উপর $\vec{Q} = 4\hat{\jmath} + 5\hat{k}$ এর লম্ব অভিক্ষেপের মান নির্ণয় কর।
- একটি কণার উপর $\vec{F} = (3\hat{\imath} - 4\hat{\jmath} + 6\hat{k})$N বল প্রয়োগ করায় কণাটি Z-অক্ষ বরাবর 8m সরে গেলো। কণার উপর কৃত কাজ নির্ণয় কর।
- $|\vec{A} + \vec{B}| = |\vec{A} - \vec{B}|$ হলে, $\vec{A}$ ও $\vec{B}$ এর মধ্যবর্তী কোণ নির্ণয় করে দেখাও যে, ভেক্টরদ্বয় পরস্পর লম্ব।
- $\vec{A} = 2\hat{\imath} + 3\hat{\jmath} - 4\hat{k}$ এবং $\vec{B} = \hat{\imath} - 2\hat{\jmath} + 3\hat{k}$ ভেক্টরদ্বয় যে তলে অবস্থান করে তার উল্লম্ব দিকে একটি একক ভেক্টর নির্ণয় কর।

# গাণিতিক সমস্যা



- $\vec{P} = 4\hat{i} - 4\hat{j} + \hat{k}$ এবং $\vec{Q} = 2\hat{i} - 2\hat{j} - \hat{k}$ ভেক্টরদ্বয় একটি সামান্তরিকের দুটি সন্নিহিত বাহু নির্দেশ করলে এর ক্ষেত্রফল নির্ণয় কর।
- 'a' এর মান কত হলে $\vec{A} = 5\hat{i} + 2\hat{j} - 3\hat{k}$ এবং $\vec{B} = 15\hat{i} + a\hat{j} - 9\hat{k}$ ভেক্টরদ্বয় পরস্পর সমান্তরাল হবে?
- প্রমাণ কর যে, $(\vec{A}.\vec{B})^2 + |\vec{A} \times \vec{B}|^2 = A^2B^2$
- প্রমাণ কর : $\vec{A} \times \vec{B} = \begin{vmatrix} \hat{i} & \hat{j} & \hat{k} \\ A_x & A_y & A_z \\ B_x & B_y & B_z \end{vmatrix}$; যেখানে, $\vec{A} = A_x\hat{i} + A_y\hat{j} + A_z\hat{k}$ এবং $\vec{B} = B_x\hat{i} + B_y\hat{j} + B_z\hat{k}$।
- $\vec{P} = 4\hat{i} - 4\hat{j} + \hat{k}$ এবং $\vec{Q} = 2\hat{i} - 2\hat{j} - \hat{k}$ ভেক্টরদ্বয় যে তলে অবস্থান করে তার উল্লম্ব দিকে একটি একক ভেক্টর নির্ণয় কর।

# গাণিতিক সমস্যা



- $\vec{A} = 5\hat{i} + 2\hat{j} - 3\hat{k}$ এবং $\vec{B} = 15\hat{\imath} + a\hat{\jmath} - 9\hat{k}$ হলে a এর মান কত হলে ভেক্টরদ্বয় পরস্পর সমান্তরাল হবে?

$$|\vec{A} \times \vec{B}| = 0$$

$$\vec{A} \times \vec{B} = \begin{vmatrix} \hat{i} & \hat{j} & \hat{k} \\ 5 & 2 & -3 \\ 15 & a & -9 \end{vmatrix}$$

- যদি কোনো সামান্তরিকের বাহুদ্বয় $\vec{A} = 5\hat{i} + 2\hat{j} - 3\hat{k}$ এবং $\vec{B} = 15\hat{\imath} + a\hat{\jmath} - 9\hat{k}$ দ্বারা নির্দিষ্ট হয় তবে সামান্তরিকের ক্ষেত্রফল নির্ণয় কর।
- কোনো ত্রিভুজের তিনটি কৌণিক বিন্দু $A(1, -2, -3), B(2, 1, -1)$ এবং $C(1, 3, -2)$ হলে উহার ক্ষেত্রফল নির্ণয় কর।
- ধ্রুবক a এর মান কত হলে, $\vec{A} = 3\hat{i} - 4\hat{j} + a\hat{k}$, $\vec{B} = 2\hat{\imath} - \hat{\jmath} + \hat{k}$ ও $\vec{C} = \hat{\imath} + 2\hat{\jmath} - 3\hat{k}$ একই সমতলে অবস্থিত হবে?
- 'm' এর মান কত হলে $\vec{A} = \hat{\imath} - 3\hat{\jmath} + 5\hat{k}$ এবং $\vec{B} = m\hat{i} + 6\hat{j} - 10\hat{k}$ ভেক্টরদ্বয় পরস্পর সমান্তরাল হবে?

# গাণিতিক সমস্যা



- $\vec{P} = 2\hat{i} + 3\hat{j} - 4\hat{k}$ এবং $\vec{Q} = -2\hat{j} + \hat{i} + 3\hat{k}$ ভেক্টরদ্বয় যে তলে অবস্থান করে তার উল্লম্ব দিকে একটি একক ভেক্টর নির্ণয় কর।
- $\vec{P} + \vec{Q} + \vec{R} = 0$ হলে প্রমাণ কর যে $\vec{P} \times \vec{Q} = \vec{Q} + \vec{R} = \vec{R} + \vec{P}$।
- $3\ kg$ ভরের একটি গতিশীল কণার গতিবেগ $\vec{v} = 2\hat{i} + 2\hat{j} - \hat{k}$। কণার অবস্থান ভেক্টর $\vec{r} = \hat{i} + \hat{j}$ হলে মূলবিন্দু সাপেক্ষে এর কৌণিক ভরবেগ নির্ণয় কর।
- একটি সামান্তরিকের ক্ষেত্রফল নির্ণয় কর যার কর্ণ দুইটি যথাক্রমে $\vec{A} = 3\hat{i} + \hat{j} - 2\hat{k}$ ও $\vec{B} = \hat{i} - 3\hat{j} + 4\hat{k}$

**বলের সংজ্ঞা :** যা স্থির বস্তুর ওপর ক্রিয়া করে তাকে গতিশীল করে বা করতে চায় বা যা গতিশীল বস্তুর ওপর ক্রিয়া করে তার গতির পরিবর্তন করে বা করতে চায় তাকে বল বলে।

## বলের বৈশিষ্ট্য

**১. বলের দিক আছে।**

যেহেতু টানা বা ঠেলার মান ও দিক উভয়ই আছে, তাই বল একটি ভেক্টর রাশি। বলের দিক টানা বা ঠেলার দিকে।



**বলের সংজ্ঞা :** যা স্থির বস্তুর ওপর ক্রিয়া করে তাকে গতিশীল করে বা করতে চায় বা যা গতিশীল বস্তুর ওপর ক্রিয়া করে তার গতির পরিবর্তন করে বা করতে চায় তাকে বল বলে।

## বলের বৈশিষ্ট্য

**২. বল জোড়ায় জোড়ায় ক্রিয়া করে।**





**বলের সংজ্ঞা :** যা স্থির বস্তুর ওপর ক্রিয়া করে তাকে গতিশীল করে বা করতে চায় বা যা গতিশীল বস্তুর ওপর ক্রিয়া করে তার গতির পরিবর্তন করে বা করতে চায় তাকে বল বলে।

## বলের বৈশিষ্ট্য

**৩. কোনো বল একটি বস্তুতে ত্বরণ সৃষ্টি করতে পারে।**




$v$ ↑↓

গতিশীল মানেই যে বল প্রযুক্ত, তা কিন্তু নয়

**বলের সংজ্ঞা :** যা স্থির বস্তুর ওপর ক্রিয়া করে তাকে গতিশীল করে বা করতে চায় বা যা গতিশীল বস্তুর ওপর ক্রিয়া করে তার গতির পরিবর্তন করে বা করতে চায় তাকে বল বলে।

## বলের বৈশিষ্ট্য

৪. বল কোনো বস্তুকে বিকৃত করতে পারে।



**বলের সংজ্ঞা :** যা স্থির বস্তুর ওপর ক্রিয়া করে তাকে গতিশীল করে বা করতে চায় বা যা গতিশীল বস্তুর ওপর ক্রিয়া করে তার গতির পরিবর্তন করে বা করতে চায় তাকে বল বলে।

## বলের বৈশিষ্ট্য

১. বলের দিক আছে।

২. বল জোড়ায় জোড়ায় ক্রিয়া করে।

৩. কোনো বল একটি বস্তুতে ত্বরণ সৃষ্টি করতে পারে।

৪. বল কোনো বস্তুকে বিকৃত করতে পারে।

# Newton এর সূত্র-



1st → যখন F=0 তখন u=v



2nd → $\frac{dp}{dt} \propto F$ —অনুসিদ্ধান্ত→ F=ma

3rd → সংঘর্ষের বেলায় $\vec{F_1} = -\vec{F_2}$



অনুসিদ্ধান্ত

p= CONSTANT

$\sum P_i = \sum P_f$

$\rightarrow \sum mu = \sum mv$

# গাণিতিক সমস্যা






$v_3$ $v_5$

১) বস্তুটির ৩সেকেন্ড এবং ৫সেকেন্ড পর বেগ কত?
২) বস্তুটির ৩সেকেন্ড এবং ৫সেকেন্ড পর সরণ কত?

(১)

**৩ সেকেন্ড পরে বেগ**

$$a = \frac{F}{m} = \frac{20}{5} = 4\ ms^{-2}$$

৩ সেকেন্ড পরে বেগ, $v_3 = u + at$

$$\Rightarrow v_3 = 3 + (4 \times 3)$$

$$\therefore v_3 = 15\ ms^{-1}$$

$m = 5\ kg$
$u = 3\ ms^{-1}$
$F = 20\ N$
$t = 3\ s$

**৫ সেকেন্ড পরে বেগ**

আমরা জানি, **যখন** F=0 **তখন** u=v

যেহেতু ৩ সেকেন্ড পরে বল প্রযুক্ত ছিল না তাই,

৩ সেকেন্ড পরে বেগ = ৫ সেকেন্ড পরে বেগ

$$\therefore v_5 = 15\ ms^{-1}$$

# গাণিতিক সমস্যা



১) বস্তুটির ৩সেকেন্ড এবং ৫সেকেন্ড পর বেগ কত?
২) বস্তুটির ৩সেকেন্ড এবং ৫সেকেন্ড পর সরণ কত?




(২)

**৩ সেকেন্ড পরে সরণ**

$$a = \frac{F}{m} = \frac{20}{5} = 4\ ms^{-2}$$

৩ সেকেন্ড পরে সরণ, $s_3 = ut + \frac{1}{2}at^2$

$$\Rightarrow s_3 = (3 \times 3) + (0.5 \times 4 \times 3^2)$$

$$\therefore s_3 = 27\ m$$

$m = 5\ kg$
$u = 3\ ms^{-1}$
$F = 20\ N$
$t = 3\ s$

**৫ সেকেন্ড পরে সরণ**

আমরা জানি, **যখন** F=0 **তখন** u=v

যেহেতু ৩ সেকেন্ড পরে বল প্রযুক্ত ছিল না তাই,

৩ সেকেন্ড পরে বস্তুটি সমবেগে সরণ করেছিল অর্থাৎ

$s_5$ =প্রথম ৩ সে. ত্বরণে সরণ + পরের ২ সে. সমবেগে সরণ

$$\Rightarrow s_5 = 27 + (vt)$$

$$\Rightarrow s_5 = 27 + (15 \times 2)$$

$$\therefore s_5 = 57m$$

# গাণিতিক সমস্যা



**$1200\ kg$ ভরের একটি গাড়ি $20\ ms^{-1}$ দ্রুতিতে চলছিল। অতঃপর গাড়িটি $800\ kg$ ভরের একটি স্থির গাড়িকে ধাক্কা দিল। ধাক্কার পর গাড়ি দুটি একত্রিত হয়ে $120\ m$ পিছলিয়ে থেমে গেল। বাধাদানকারী বলের মান কত?**

**সমাধান:**

$$m_1u_1 + m_2u_2 = (m_1 + m_2)v$$

বা, $v = \frac{m_1u_1+m_2u_2}{m_1+m_2}$

$$= \left(\frac{1200 \times 20 + 800 \times 0}{1200 + 800}\right) ms^{-1}$$

$$= 12ms^{-1}$$

এখানে,

১ম গাড়ির ভর, $m_1 = 1200$ kg

২য় গাড়ির ভর, $m_2 = 800$ kg

১ম গাড়ির আদিবেগ $\mathbf{u_1} = 20\ ms^{-1}$

২য় গাড়ির আদিবেগ, $u_2 = 0\ ms^{-1}$

গাড়ি দুটির মিলিত বেগ, $v$ =?

ধাক্কার পর সরণ, $s = 120m$

বাধাদানকারী বলের মান, $F$ =?

# গাণিতিক সমস্যা



**$1200\ kg$ ভরের একটি গাড়ি $20\ ms^{-1}$ দ্রুতিতে চলছিল। অতঃপর গাড়িটি $800\ kg$ ভরের একটি স্থির গাড়িকে ধাক্কা দিল। ধাক্কার পর গাড়ি দুটি একত্রিত হয়ে $120\ m$ পিছলিয়ে থেমে গেল। বাধাদানকারী বলের মান কত?**

**সমাধান:**



# গাণিতিক সমস্যা



$1200\ kg$ ভরের একটি গাড়ি $20\ ms^{-1}$ দ্রুতিতে চলছিল। অতঃপর গাড়িটি $800\ kg$ ভরের একটি স্থির গাড়িকে ধাক্কা দিল। ধাক্কার পর গাড়ি দুটি একত্রিত হয়ে $120\ m$ পিছলিয়ে থেমে গেল। বাধাদানকারী বলের মান কত?

**সমাধান:**



# গাণিতিক সমস্যা



**$1200\ kg$ ভরের একটি গাড়ি $20\ ms^{-1}$ দ্রুতিতে চলছিল। অতঃপর গাড়িটি $800\ kg$ ভরের একটি স্থির গাড়িকে ধাক্কা দিল। ধাক্কার পর গাড়ি দুটি একত্রিত হয়ে $120\ m$ পিছলিয়ে থেমে গেল। বাধাদানকারী বলের মান কত?**

**সমাধান:**



# গাণিতিক সমস্যা



**$1200\ kg$ ভরের একটি গাড়ি $20\ ms^{-1}$ দ্রুতিতে চলছিল। অতঃপর গাড়িটি $800\ kg$ ভরের একটি স্থির গাড়িকে ধাক্কা দিল। ধাক্কার পর গাড়ি দুটি একত্রিত হয়ে $120\ m$ পিছলিয়ে থেমে গেল। বাধাদানকারী বলের মান কত?**

**সমাধান:**

$$v' = 0\ \text{ms}^{-1}$$



$120\ m$

# গাণিতিক সমস্যা



**$1200\ kg$ ভরের একটি গাড়ি $20\ ms^{-1}$ দ্রুতিতে চলছিল। অতঃপর গাড়িটি $800\ kg$ ভরের একটি স্থির গাড়িকে ধাক্কা দিল। ধাক্কার পর গাড়ি দুটি একত্রিত হয়ে $120\ m$ পিছলিয়ে থেমে গেল। বাধাদানকারী বলের মান কত?**

**সমাধান:** আবার,

$$v'^2 = v^2 + 2as$$

বা, $a = \frac{v'^2 - v^2}{2s}$

$$= \frac{(0)^2 - (12\ ms^{-1})^2}{2 \times 120\ m} = -\frac{144}{240}\ ms^{-2}$$

$$= -0.6\ ms^{-2}$$

এখানে,

আদিবেগ, $v = 12ms^{-1}$

শেষবেগ, $v' = 0ms^{-1}$

[থেমে গেল বলে।]

সরণ, $s = 120m$

# গাণিতিক সমস্যা



**$1200\ kg$ ভরের একটি গাড়ি $20\ ms^{-1}$ দ্রুতিতে চলছিল। অতঃপর গাড়িটি $800\ kg$ ভরের একটি স্থির গাড়িকে ধাক্কা দিল। ধাক্কার পর গাড়ি দুটি একত্রিত হয়ে $120\ m$ পিছলিয়ে থেমে গেল। বাধাদানকারী বলের মান কত?**

**সমাধান:**

এখন বাধাদানকারী বল,

$$F = ma$$

$$= (m_1 + m_2)a$$

$$= (1200 + 800)\text{kg} \times (-0.6\text{ms}^{-2})$$

$$= -1200\text{N}$$ [বাধাদানকারী বল ঋণাত্মক বলে]

অতএব, বাধাদানকারী বলের মান $1200\ N$

# গাণিতিক সমস্যা



**সমত্বরণে ধাবমান $3\ kg$ ভরের একটি বস্তু এর গতির $5^{th}$ সেকেন্ডে ও $8^{th}$ সেকেন্ডে যথাক্রমে $0.18\ m$ এবং $0.30\ m$ দূরত্ব অতিক্রম করে। ক্রিয়াশীল বলের মান নির্ণয় কর?**

**সমাধান :** ধরি, ক্রিয়াশীল বলের মান, $F$

এখানে,

$t_1 = 5s$

$s_{t_1} = 0.18\ \text{m}$

$t_2 = 8\ s$

$s_{t_2} = 0.30\ \text{m}$

বস্তুর ভর, $m = 3\ kg$

**আমরা জানি, $s_{th} = u + \frac{1}{2}a(2t - 1)$**

১ম ক্ষেত্রে আমরা পাই,

$$s_{t_1} = u + \frac{1}{2}a(2t_1 - 1)$$

বা, $0.18 = u + \frac{1}{2}a(2 \times 5 - 1)$

বা, $0.18 = \text{u} + \frac{9\text{a}}{2}$

$$2u + 9a = 0.36\ldots\ \ldots\ \ldots\ (১)$$

# গাণিতিক সমস্যা



**সমত্বরণে ধাবমান $3\ kg$ ভরের একটি বস্তু এর গতির $5^{th}$ সেকেন্ডে ও $8^{th}$ সেকেন্ডে যথাক্রমে $0.18\ m$ এবং $0.30\ m$ দূরত্ব অতিক্রম করে। ক্রিয়াশীল বলের মান নির্ণয় কর?**

**সমাধান :** ধরি, ক্রিয়াশীল বলের মান, $F$

এখানে,

$t_1 = 5s$

$s_{t_1} = 0.18\ \text{m}$

$t_2 = 8\ s$

$s_{t_2} = 0.30\ \text{m}$

বস্তুর ভর, $m = 3\ kg$

আমরা জানি, $s_{th} = u + \frac{1}{2}a(2t - 1)$

$2u + 9a = 0.36 \ldots \ldots \ldots (১)$

২য় ক্ষেত্রে আমরা পাই,

$$s_{t_2} = u + \frac{1}{2}a(2t_2 - 1)$$

বা, $0.30 = \text{u} + \frac{1}{2}\text{a}(2 \times 8 - 1)$

বা, $0.30 = u + \frac{15a}{2}$

$2u + 15a = 0.6 \ldots \ldots \ldots (২)$

# গাণিতিক সমস্যা



**সমত্বরণে ধাবমান $3\ kg$ ভরের একটি বস্তু এর গতির $5^{th}$ সেকেন্ডে ও $8^{th}$ সেকেন্ডে যথাক্রমে $0.18\ m$ এবং $0.30\ m$ দূরত্ব অতিক্রম করে। ক্রিয়াশীল বলের মান নির্ণয় কর?**

**সমাধান :** ধরি, ক্রিয়াশীল বলের মান, $F$

এখানে,

$t_1 = 5s$

$s_{t_1} = 0.18\ \text{m}$

$t_2 = 8\ s$

$s_{t_2} = 0.30\ \text{m}$

বস্তুর ভর, $m = 3\ kg$

আমরা জানি, $s_{th} = u + \frac{1}{2}a(2t - 1)$

$2u + 9a = 0.36 \ldots \ldots \ldots$ (১)

$2u + 15a = 0.6 \ldots \ldots \ldots$ (২)

(১) ও (২) সমাধান করে পাই

$u = 0\ \text{ms}^{-1}$

$\text{a} = 0.04\ \text{ms}^{-2}$

∴ ক্রিয়াশীল বলের মান $\text{F} = \text{ma} = 3 \times 0.04\ \text{ms}^{-2} = 0.12\ N$

# গাণিতিক সমস্যা



2.0 kg এবং 1.5 kg ভরের দুটি কাঠের টুকরো চিত্রের ন্যায় একটি মসৃণ টেবিলের উপর অবস্থিত। 7.0 N বল Q এর উপর এমন ভাবে প্রয়োগ করা হলো যেন উভয় কাঠের টুকরা একত্রে ত্বরণ হল। R এর ওপর Q দ্বারা প্রযুক্ত অনুভূমিক বল কত?

**সমাধান :**




2 kg ও 1.5 kg ভরের কাঠের টুকরার উপর
7 N বল প্রয়োগ করলে উদ্ভুত ত্বরণ,

$$a = \frac{F}{m} = \frac{7N}{(2 + 1.5)kg} = 2ms^{-2}$$

সুতরাং R এর ওপর Q দ্বারা প্রযুক্ত অনুভূমিক বল, $= m_R a = 1.5kg \times 2ms^{-2} = 3N$

অতএব, প্রযুক্ত আনুভূমিক বল $3N$

# সংযুক্ত বস্তু সংক্রান্ত সমস্যা



- ফর্মুলা একটাই,
  নেট বল = ma

- পুরো সিস্টেমে
  ত্বরণ,বেগ ধ্রুবক




$$F = (m_1 + m_2 + m_3)a$$

# সংযুক্ত বস্তু সংক্রান্ত সমস্যা



- ফর্মুলা একটাই, নেট বল = ma

- পুরো সিস্টেমে ত্বরণ,বেগ ধ্রুবক



# সংযুক্ত বস্তু সংক্রান্ত সমস্যা



- ফর্মুলা একটাই, নেট বল = ma
- পুরো সিস্টেমে ত্বরণ,বেগ ধ্রুবক



# সংযুক্ত বস্তু সংক্রান্ত সমস্যা



- ফর্মুলা একটাই, নেট বল = ma
- পুরো সিস্টেমে ত্বরণ,বেগ ধ্রুবক













$$T_2 = m_3 a$$

$$T_1 - T_2 = m_2 a$$

$$F - T_1 = m_1 a$$

# গাণিতিক সমস্যা



**অনুভূমিক মসৃণ তলে একই সরলরেখা বরাবর 5, 15, 25 কেজি ভরের তিনটি বস্তু উপেক্ষণীয় ভরের দুটি তার দ্বারা পরস্পর যুক্ত আছে। 90 $N$ অনুভূমিক বল প্রয়োগে সরলরেখা বরাবর ১ম বস্তুটিকে টানা হলে বস্তুটির ত্বরণ কত হবে? তার দুটিতে টান কত হবে?**




**সমাধান :** এখানে, বস্তু তিনটির ভর, $m = m_1 + m_2 + m_3$

$$= (5 + 15 + 25) = 45kg$$

$\therefore$ ত্বরণ, $a = \frac{F}{m} = \frac{90N}{45kg} = 2ms^{-2}$

আবার, $m_1$ ও $m_2$ এর মধ্যস্থিত টান, $T_1 = (m_2 + m_3)a \quad = (15 + 25) \times 2 \quad = 80\,N$

আবার, $m_2$ ও $m_3$ এর মধ্যস্থিত টান $T_2 = m_3 a = 25 \times 2 = 50\,N$

# গাণিতিক সমস্যা



**একক ভরের একটি বস্তুর চলোরেখার সমীকরণ $x = t^3 - 3t^2, y = -3t^2 + 2t,\ z = 2t^3 - t.$ $2\ s$ পর বস্তুটির উপর ক্রিয়াশীল বল নির্ণয় করো।**

**সমাধান :** কণাটির অবস্থান ভেক্টর,

$$\vec{r} = (t^3 - 3t^2)\hat{\imath} + (-3t^2 + 2t)\hat{\jmath} + (2t^3 - t)\hat{k}$$



# গাণিতিক সমস্যা



**একক ভরের একটি বস্তুর চলোরেখার সমীকরণ $x = t^3 - 3t^2, y = -3t^2 + 2t,\ z = 2t^3 - t$. 2 s পর বস্তুটির উপর ক্রিয়াশীল বল নির্ণয় করো।**

**সমাধান :** কণাটির অবস্থান ভেক্টর,

$$\vec{r} = (t^3 - 3t^2)\hat{\imath} + (-3t^2 + 2t)\hat{\jmath} + (2t^3 - t)\hat{k}$$

সুতরাং বেগ, $\vec{v} = \frac{d\vec{r}}{dt} = \frac{d}{dt}\{(t^3 - 3t^2)\hat{\imath} + (-3t^2 + 2t)\hat{\jmath} + (2t^3 - t)\hat{k}\}$

বা, $\vec{v} = (3t^2 - 6t)\hat{\imath} + (-6t + 2)\hat{\jmath} + (6t^2 - 1)\hat{k}$

# গাণিতিক সমস্যা



**একক ভরের একটি বস্তুর চলোরেখার সমীকরণ $x = t^3 - 3t^2, y = -3t^2 + 2t,\ z = 2t^3 - t.$ $2\ s$ পর বস্তুটির উপর ক্রিয়াশীল বল নির্ণয় করো।**

সুতরাং বেগ, $\vec{v} = \frac{d\vec{r}}{dt} = \frac{d}{dt}\{(t^3 - 3t^2)\hat{\imath} + (-3t^2 + 2t)\hat{\jmath} + (2t^3 - t)\hat{k}\}$

বা, $\vec{v} = (3t^2 - 6t)\hat{\imath} + (-6t + 2)\hat{\jmath} + (6t^2 - 1)\hat{k}$

এবং ত্বরণ, $\vec{a} = \frac{d\vec{v}}{dt} = \frac{d}{dt}\{(3t^2 - 6t)\hat{\imath} + (-6t + 2)\hat{\jmath} + (6t^2 - 1)\hat{k}\}$

বা, $\vec{a} = (6t - 6)\hat{\imath} - 6\hat{\jmath} + 12t\hat{k}$

$\therefore$ $2\ s$ পর ত্বরণ, $\vec{a} = 6\hat{\imath} - 6\hat{\jmath} + 24\hat{k}$

# গাণিতিক সমস্যা



**একক ভরের একটি বস্তুর চলোরেখার সমীকরণ $x = t^3 - 3t^2, y = -3t^2 + 2t,\ z = 2t^3 - t.\ 2\ s$ পর বস্তুটির উপর ক্রিয়াশীল বল নির্ণয় করো।**

$\therefore$ $2\ s$ পর ত্বরণ, $\vec{a} = 6\hat{i} - 6\hat{j} + 24\hat{k}$

$\therefore$ বল, $\vec{F} = m\vec{a}$

$= 1 \times (6\hat{i} - 6\hat{j} + 24\hat{k})$ [$\therefore$ ভর, m = 1 একক]

$= (6\hat{i} - 6\hat{j} + 24\hat{k})$

# গাণিতিক সমস্যা



$$F = \frac{dp}{dt} = \frac{d}{dt}(mv)$$

$$F = m\frac{d\,(v)}{dt}$$

$$F = v\frac{d\,(m)}{dt}$$

(রকেটের সমস্যা)



$$F = ma$$

শুরুতে রকেটের মোট ভর,$M_T$ = রকেটের Body ভর,M + রকেটের Fuel ভর,m

সময়ের সাথে সাথে fuel পুড়তে থাকে আর গ্যাস হয় যা ভূমিতে ধাক্কা প্রদান করতে থাকে

ধরি,প্রতি সেকেন্ডে জ্বালানি পুড়ে যাবার হার $= \frac{dm}{dt}$

এবং রকেটের সাপেক্ষে জ্বালানির আপেক্ষিক বেগ $= v_r$

$dm =$ যে পরিমান জ্বালানি পুড়ে তার ভর

$dt = dm$ পরিমান জ্বালানি পুড়তে যে সময়

যেহেতু আমরা জানি, F$= \frac{dp}{dt} = \frac{d(mv_r)}{dt}$

$= v_r \frac{dm}{dt}$ (এক্ষেত্রে $v_r =$ ধ্রুবক)

কিছু সময় পর



শুরুতে

∴রকেটের উর্ধ্বমুখী ধাক্কা $F_1 = (v_r)(\frac{dm}{dt})$

রকেটের উপরের দিকে লব্ধি বল $F_{net} = F_1 - W = (v_r)(\frac{dm}{dt}) - M_T g$

(সূত্রটি রকেট উড্ডয়নের শুরুতে, যখন রকেটের ভর = $M_T = M + m$ তখন প্রযোজ্য)




সময়ের সাথে সাথে m=0 হয়ে যাবে আর তখন,

রকেটের উপরের দিকে লব্ধি বল $F_{net} = F_1 - W = (v_r)(\frac{dm}{dt}) - Mg$

(সূত্রটি জ্বালানি শেষের মূহুর্তে ,যখন রকেটের ভর = $M_T = M$ তখন প্রযোজ্য)

# গাণিতিক সমস্যা



**একটি রকেট তার উড্ডয়নের প্রথম সেকেন্ডে তার ভরের $\frac{1}{50}$ ভাগ ভর $2200ms^{-1}$ বেগে বের করে দেয়। রকেটের ত্বরণ কত হবে?**

**সমাধান :** এখানে, $dm = \frac{M_T}{50}$; $dt = 1s$

গ্যাসের বেগ, $v_r = 2200ms^{-1}$

রকেটের ত্বরণ, $a = ?$

অভিকর্ষজ ত্বরণ, $g = 9.8ms^{-2}$

রকেটের উপরের দিকে লব্ধি বল

$$F_{net} = (v_r)(\frac{dm}{dt}) - M_T g$$

$$\Rightarrow a = \frac{v_r}{M_T}\left(\frac{dm}{dt}\right) - g$$

$$= (\frac{2200}{M_T} \times \frac{M_T/50}{1}) - 9.8\ ms^{-2} \qquad = 34.2\ ms^{-2}$$

# নিউটনের গতিসূত্র



❖ প্রথম সূত্রঃ

বাহ্যিক বল প্রয়োগে বস্তুও বাহ্যিক অবস্থার পরিবর্তন করতে বাধ্য না করলে স্থির বস্তু চিরকাল স্থিরই থাকবে এবং গতিশীল বস্তু সমবেগে অর্থাৎ সমদ্রুতিতে সরলপথে চলতে থাকবে।

❖ দ্বিতীয় সূত্রঃ

বস্তুর ভরবেগের পরিবর্তনের হার প্রযুক্ত বলের সমানুপাতিক এবং বল যেদিকে ক্রিয়া করে বস্তুর ভরবেগের পরিবর্তনও সেইদিকে ঘটে।

❖ তৃতীয় সুত্রঃ

প্রত্যেক ক্রিয়ারই একটি সমান ও বিপরীত প্রতিক্রিয়া আছে।




$$\vec{F}_1 = -\vec{F}_2$$

# নিউটনের গতিসূত্র



**গতিশীল বস্তুর ভর ও বেগের গুনফল কে ভরবেগ বলে।**

ভরবেগ, $\vec{P} = m\vec{v}$

$$\vec{F} \alpha \frac{d\vec{P}}{dt}$$

$$= k\frac{d\vec{p}}{dt}$$

$$= k\frac{d}{dt}(m\vec{v})$$

$$= km\vec{a}$$

বস্তুর ওপর একাধিক বল প্রযুক্ত হলে, $\sum \vec{F} = \vec{F_1} + \overrightarrow{F_2} + \vec{F_3} + \cdots + \vec{F_n}$

বা, $\sum \vec{F} = m\vec{a}$

## ১ম সূত্র এবং ৩য় সূত্রের মধ্যে সম্পর্ক:

**নিউটনের গতির ১ম সুত্র থেকে আমরা জানি বাহ্যিক বল ক্রিয়া না করলে ভরবেগ ধ্রুব থাকে।**

অর্থাৎ ভরবেগ, $\vec{P} = m\vec{v} =$ ধ্রুবক

$t$ এর সাপেক্ষে ব্যবকলন করে পাই,

$$\frac{d\vec{P}}{dt} = m\frac{d(\vec{v})}{dt}$$

আবার দুটি বস্তুর মধ্যে একটি বস্তু যখন এপরটির উপর বল প্রয়োগ করে তখন লব্ধি ভরবেগের পরিবর্তনের হারের মান সমান ও বিপরীত হয়।

$$\therefore \frac{d\vec{P}_1}{dt} = -\frac{d\vec{P}_2}{dt}$$

$$\frac{d}{dt}(m_1\vec{v}_1) = -\frac{d}{dt}(m_2\vec{v}_2)$$

## ১ম সূত্র এবং ৩য় সূত্রের মধ্যে সম্পর্ক:

**নিউটনের গতির ১ম সুত্র থেকে আমরা জানি বাহ্যিক বল ক্রিয়া না করলে ভরবেগ ধ্রুব থাকে।**

অর্থাৎ ভরবেগ, $\vec{P} = m\vec{v} =$ ধ্রুবক

$t$ এর সাপেক্ষে ব্যবকলন করে পাই,

$$\frac{d\vec{P}}{dt} = m\frac{d(\vec{v})}{dt}$$

আবার দুটি বস্তুর মধ্যে একটি বস্তু যখন এপরটির উপর বল প্রয়োগ করে তখন লব্ধি ভরবেগের পরিবর্তনের হারের মান সমান ও বিপরীত হয়।

$$\therefore \frac{d\vec{P}_1}{dt} = -\frac{d\vec{P}_2}{dt}$$

$\frac{d}{dt}(m_1\vec{v}_1) = -\frac{d}{dt}(m_2\vec{v}_2)$ বা, $m_1\vec{a}_1 = -m_2\vec{a}_2$ বা, $\vec{F}_1 = -\vec{F}_2$, অর্থাৎ ক্রিয়া বল= প্রতিক্রিয়া বল।

# নিউটনের গতিসূত্রের ব্যাবহার :

## ঘোড়ার গাড়ির চলাচল :

**আরোহীসহ গাড়িটি সামনের দিকে এগোয় কি করে? :** গাড়িটিকে সামনের দিকে চালাবার জন্য ঘোড়া মাটির উপর তির্যকভাবে বল প্রয়োগ করে। সঙ্গে সঙ্গে মাটি ঘোড়ার উপর সমান ও বিপরীতমুখী প্রতিক্রিয়া বল $R$ প্রয়োগ করে। এই বলকে অনুভূমিক দিকে এবং উলম্ব দিকে যথাক্রমে $F_H$ এবং $F_V$ উপাংশে বিশ্লেষণ করা যায়। উলম্ব উপাংশ $F_V$ ঘোড়ার ওজনকে প্রশমিত করে।



# নিউটনের গতিসূত্রের ব্যাবহার :

## ঘোড়ার গাড়ির চলাচল :














f (ঘর্ষণ বল)

যখন $F > f$ ,
তখনই গাড়ি $F - f$ বলে সামনের দিকে চলতে শুরু করে

যখন $F_H > F$ ,
তখনই ঘোড়া $F_H - F$ বলে সামনের দিকে চলতে শুরু করে

চালকসহ গাড়ি ত্বরণ নিয়ে চললে ঘোড়ার ত্বরণ হবে $\frac{F_H - F}{M}$ এবং গাড়ির ত্বরণ হবে $\frac{F - f}{M_g}$

# নিউটনের গতিসূত্রের ব্যাবহার :

## ঘোড়ার গাড়ির চলাচল :




যখন $F = f$ ,
তখন গাড়ি সমবেগে চলবে

যখন $\mathbf{F_H} = F$ ,
তখন ঘোড়া সমবেগে চলবে

চালকসহ গাড়ি সমবেগ নিয়ে চললে $F_H = F = f$

# নিউটনের গতিসূত্রের ব্যাবহার :

## নৌকার গুণ টানা :

অনুভূমিক উপাংশ $= F \cos\theta$ , এর দিক $OA$ বরাবর

উলম্ব উপাংশ $= F \sin\theta$ , এর দিক $OB$ বরাবর






# নিউটনের গতিসূত্রের ব্যাবহার :

## নৌকার গুণ টানা :

অনুভূমিক উপাংশ $= F\cos\theta$ , এর দিক $OA$ বরাবর

উলম্ব উপাংশ $= F\sin\theta$ , এর দিক $OB$ বরাবর







অনুভূমিক উপাংশ

$$\theta\downarrow \rightarrow \cos\theta\uparrow \rightarrow F\cos\theta\uparrow$$

# নিউটনের গতিসূত্রের ব্যাবহার :

## বন্দুক থেকে গুলি ছোড়া :

$M$ ভরের একটি বন্দুক হতে $m$ ভরের একটি গুলি $\vec{v}$ বেগে বের হয়ে গেল। আবার মনে করি গুলি ছোঁড়ার পর বন্দুকের বেগ $= \vec{V}$



$\therefore$ গুলি ছোঁড়ার আগে তাদের মোট ভরবেগ $= 0$

কিন্তু ভরবেগের নিত্যতা সূত্র অনুসারে আগের ও পরের ভরবেগ সমান।

$$\therefore M\vec{V} + m\vec{v} = 0$$

$$\Rightarrow \vec{V} = -\frac{m\vec{v}}{M}$$

বন্দুকের বেগ



# গাণিতিক সমস্যা



একটি স্থির কণা হঠাৎ বিস্ফোরিত হয়ে $m_1 = 1kg, m_2 = 1\,kg$ ও $m_3 = 3\,kg$ ভরের তিনটি অংশে বিভক্ত হয়ে গেল। সমান ভর দুটির উভয়ের বেগের মান $24ms^{-1}$ হলে এবং তারা পরস্পর সমকোণে চলতে থাকলে ভারী ভরটির বেগের মান ও গতির অভিমুখ নির্ণয় কর।



# গাণিতিক সমস্যা



একটি স্থির কণা হঠাৎ বিস্ফোরিত হয়ে $m_1 = 1kg$, $m_2 = 1\ kg$ ও $m_3 = 3\ kg$ ভরের তিনটি অংশে বিভক্ত হয়ে গেল। সমান ভর দুটির উভয়ের বেগের মান $24ms^{-1}$ হলে এবং তারা পরস্পর সমকোণে চলতে থাকলে ভারী ভরটির বেগের মান ও গতির অভিমুখ নির্ণয় কর।

$m_1 = 1\text{kg}$
$m_2 = 1\text{kg}$
$m_3 = 3\text{kg}$
$\theta_1 = 0$
$\theta_2 = 90$
$\theta_3 = ?$
$u_1 = u_2 = u_3 = 0\ \text{ms}^{-1}$
$v_1 = v_2 = 24\text{ms}^{-1}$
$v_3 = ?$



# গাণিতিক সমস্যা



**একটি স্থির কণা হঠাৎ বিস্ফোরিত হয়ে $m_1 = 1kg$, $m_2 = 1\ kg$ ও $m_3 = 3\ kg$ ভরের তিনটি অংশে বিভক্ত হয়ে গেল। সমান ভর দুটির উভয়ের বেগের মান $24ms^{-1}$ হলে এবং তারা পরস্পর সমকোণে চলতে থাকলে ভারী ভরটির বেগের মান ও গতির অভিমুখ নির্ণয় কর।**

**সমাধান:**

x অক্ষের দিকে ভরবেগের নিত্যতার নীতি অনুসারে,

$$m_1 v_1 \cos\theta_1 + m_2 v_2 \cos\theta_2 + m_3 v_3 \cos\theta_3 = 0$$

বা, $1kg \times 24ms^{-1} \times \cos 0° + 1kg \times 24ms^{-1} \times \cos 90° + 3kg \times v_3 \cos\theta_3 = 0$

বা, $3kg \times v_3 \cos\theta_3 = -24kgms^{-1}$

বা, $v_3 \cos\theta_3 = \frac{-24}{3} ms^{-1}$

$\therefore v_3 \cos\theta_3 = -8ms^{-1}$ … … … (১)



# গাণিতিক সমস্যা



**একটি স্থির কণা হঠাৎ বিস্ফোরিত হয়ে $m_1 = 1kg, m_2 = 1\ kg$ ও $m_3 = 3\ kg$ ভরের তিনটি অংশে বিভক্ত হয়ে গেল। সমান ভর দুটির উভয়ের বেগের মান $24ms^{-1}$ হলে এবং তারা পরস্পর সমকোণে চলতে থাকলে ভারী ভরটির বেগের মান ও গতির অভিমুখ নির্ণয় কর।**

**সমাধান:**

আবার, y অক্ষের দিকে ভরবেগের নিত্যতার নীতি অনুসারে,

$$m_1v_1 \sin\theta_1 + m_2v_2\sin\theta_2 + m_3v_3\sin\theta_2 = 0$$

বা, $1kg \times 24ms^{-1} \times \sin 0° + 1kg \times 24ms^{-1}\sin 90° + 3kg \times v_3\sin\theta_3 = 0$

বা, $3kg \times v_3 \sin\theta_3 = -24kgms^{-1}$

বা, $v_3 \sin\theta_3 = -\frac{24}{3}ms^{-1}$

বা, $v_3 \sin\theta_3 = -8ms^{-1}$ … … … (২)



# গাণিতিক সমস্যা



**একটি স্থির কণা হঠাৎ বিস্ফোরিত হয়ে $m_1 = 1kg$, $m_2 = 1\ kg$ ও $m_3 = 3\ kg$ ভরের তিনটি অংশে বিভক্ত হয়ে গেল। সমান ভর দুটির উভয়ের বেগের মান $24ms^{-1}$ হলে এবং তারা পরস্পর সমকোণে চলতে থাকলে ভারী ভরটির বেগের মান ও গতির অভিমুখ নির্ণয় কর।**

**সমাধান:**

(২) ÷ (১) নং হতে পাই,

$$\tan\theta_3 = 1,$$

$$\therefore \theta_3 = 45°$$

(১)$^2$+(২)$^2$ করে পাই,

$$(v_3)^2 = (-8)^2 + (-8)^2 = 128$$

বা, $v_3 = \sqrt{128} = 11.314\ ms^{-1}$

সুতরাং ৩য় কণার বেগ $11.314\ \text{ms}^{-1}$ এবং গতির অভিমুখ $45°$

একটি স্থির কণা হঠাৎ বিস্ফোরিত হয়ে $m_1 = 1kg, m_2 = 1\ kg$ ও $m_3 = 3\ kg$ ভরের তিনটি অংশে বিভক্ত হয়ে গেল। সমান ভর দুটির উভয়ের বেগের মান $24ms^{-1}$ হলে এবং তারা পরস্পর সমকোণে চলতে থাকলে ভারী ভরটির বেগের মান ও গতির অভিমুখ নির্ণয় কর।



# গাণিতিক সমস্যা



কোনো স্থানের বায়ুর তাপমাত্রা 26°C এবং আপেক্ষিক আর্দ্রতা 70%. যদি সে স্থানের তাপমাত্রা কমে 18° C হয়, তবে বায়ুস্থিত জলীয় বাষ্পের কত শতাংশ ঘনীভূত হয়ে হয়ে তরল পানি হবে? [26° C এবং 18° C এ সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ যথাক্রমে 25.21 mm এবং 15.48 mm পারদ স্তম্ভের সমান] [BUET'17-18]

**Solution :** দেওয়া আছে, 26°C তাপমাত্রায় সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ $F = 25.21$ mmHg

26°C তাপমাত্রায় বর্তমান জলীয় বাষ্পের চাপ $f_i$

18°C তাপমাত্রায় সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ $f_f = 15.48$ mmHg

আপেক্ষিক আর্দ্রতা $R = \frac{f}{F} \times 100\%$

$$\Rightarrow R = \frac{f_i}{F} \times 100\%$$

$$\Rightarrow f_i = \frac{70}{100} \times 25.21$$

$$= 17.647\ mm\ \text{Hg}$$

∴ বর্তমান বাষ্প চাপ > সম্পৃক্ত বাষ্প চাপ

সুতরাং কিছু বাষ্প ঘনীভূত হবে।

যেহেতু, বাষ্পের ভর ∝ বাষ্পের চাপ

সুতরাং, ঘনীভূত হবে, $\frac{f_i - f_f}{f_i} \times 100\%$

$$= \frac{17.647 - 15.48}{17.647} \times 100\% = 12.28\%$$

# গাণিতিক সমস্যা



একটি শীতাতপ নিয়ন্ত্রক যন্ত্র 30° C তাপমাত্রার 90% আপেক্ষিক আর্দ্রতাবিশিষ্ট বায়ুকে ঠান্ডা করে তাপমাত্রা 20°C করল। এতে আপেক্ষিক আর্দ্রতা হ্রাস পেয়ে 50% হল। ঐ যন্ত্র প্রতি ঘনমিটার বায়ু হতে কত গ্রাম জলীয় বাষ্প বের করে দিল? বায়ুর আয়তন পরিবর্তন উপেক্ষণীয়। (30° C ও 20°C তাপমাত্রায় সম্পৃক্ত জলীয় বাষ্প ঘনত্ব $30gmm^{-3}$ এবং $17gmm^{-3}$ পারদ চাপ।)

**Solution :**

$$R_{30} = \frac{f_{30}}{F_{30}}$$

বা, $f_{30} = R_{30} \times F_{30}$ $= 0.9 \times 30 = 27\ gm$

অনুরূপ, $f_{20} = R_{20} \times F_{20}$ $= 0.5 \times 17 = 8.5\ gm$

শোষিত জলীয় বাষ্প = (27– 8.5) $gm$ = 18.50 $gm$

# শিশিরাঙ্ক, $\theta_{dew\ point}$



“যে তাপমাত্রায় কোন নির্দিষ্ট আয়তনের বায়ুতে শিশির জমে তাকে শিশিরাঙ্ক”

“যে তাপমাত্রায় কোন নির্দিষ্ট আয়তনের বায়ুতে $R_H = 100\%$ তাকে শিশিরাঙ্ক”

“যে তাপমাত্রায় কোন নির্দিষ্ট আয়তনের বায়ুতে CONTENT=CAPACITY তাকে শিশিরাঙ্ক”

“যে তাপমাত্রায় কোন নির্দিষ্ট আয়তনের বায়ু এর মধ্যে অবস্থিত জলীয় বাষ্প দ্বারা সম্পৃক্ত হয় সে তাপমাত্রাই শিশিরাঙ্ক”



আপেক্ষিক আর্দ্রতা তাপমাত্রার ব্যস্তানুপাতিক এর মতন চিন্তা করা যায়। কিন্তু শিশিরাঙ্ক তাপমাত্রার উপর নির্ভর করেনা,কেননা সে নিজেই একটি তাপমাত্রা,নির্ভর করে উপস্থিত বায়ুতে জলীয় বাষ্পের পরিমাণের উপর।



# শিশিরাঙ্ক নির্ণয়-হাইগ্রোমিটার ব্যবহার করে



$$\theta_1 - \theta_{dew\ point} = G(\theta_1 - \theta_2)$$







$\theta_1$ (শুষ্ক বাল্ব তাপমাত্রা)

$\theta_2$ (সিক্ত বাল্ব তাপমাত্রা)

$\theta_{dew\ point}$ = শিশিরাঙ্ক

G= $\theta_1$ এর জন্য গ্লেইসারের উৎপাদক (বইয়ে টেবিল আছে)

# শিশিরাঙ্ক নির্ণয়-হাইগ্রোমিটার ব্যবহার করে



$$\theta_1 - \theta_{dew\ point} = G(\theta_1 - \theta_2)$$

$\theta_{dew\ point}$ = শিশিরাঙ্ক

G = $\theta_1$ এর জন্য গ্লেইসারের উৎপাদক (বইয়ে টেবিল আছে)




$\theta_1$ (শুষ্ক বাল্ব তাপমাত্রা)




$\theta_2$ (সিক্ত বাল্ব তাপমাত্রা)

বিভিন্ন তাপমাত্রায় গ্লেসিয়ারের উৎপাদক

| শুষ্ক বালবের তাপমাত্রা (°C) | গ্লেসিয়ারের উৎপাদক (G) | শুষ্ক বালবের তাপমাত্রা (°C) | গ্লেসিয়ারের উৎপাদক G | শুষ্ক বালবের তাপমাত্রা (°C) | গ্লেসিয়ারের উৎপাদক G |
|---|---|---|---|---|---|
| 4 | 7·82 | 19 | 1·81 | 34 | 1·61 |
| 5 | 7·28 | 20 | 1.79 | 35 | 1·60 |
| 6 | 6·62 | 21 | 1·77 | 36 | 1·59 |
| 7 | 5·77 | 22 | 1·75 | 37 | 1·58 |
| 8 | 4·92 | 23 | 1·74 | 38 | 1·57 |
| 9 | 4·04 | 24 | 1·72 | 39 | 1·56 |
| 10 | 2·06 | 25 | 1·70 | 40 | 1·55 |
| 11 | 2·02 | 26 | 1·69 | 41 | 1·54 |
| 12 | 1·99 | 27 | 1·68 | 42 | 1·53 |
| 13 | 1·95 | 28 | 1·67 | 45 | 1·52 |
| 14 | 1·92 | 29 | 1·66 | 46 | 1·51 |
| 15 | 1·90 | 30 | 1·65 | 47 | 1·50 |
| 16 | 1·87 | 31 | 1·64 | 48 | 1·49 |
| 17 | 1·85 | 32 | 1·63 | 49 | 1·48 |
| 18 | 1·83 | 33 | 1·62 | 50 | 1·47 |

# গাণিতিক সমস্যা



পদার্থবিজ্ঞান বিভাগের প্রধান স্যার অফিস কক্ষে প্রবেশ করে দেখতে পেলেন হাইগ্রোমিটারের শুষ্ক বাল্বের পাঠ $30°C$ এবং ঐদিন আপেক্ষিক আর্দ্রতা ছিল $75\%$। তিনি এসি চালু করে কক্ষের তাপমাত্রা $23°C$ –এ নামিয়ে নিলেন। তখন আর্দ্র বাল্বের পাঠ $14.76°C$। [গ্লেইসারের তালিকায় $30°C$ এবং $23°C$ এ গ্লেইসারের উৎপাদক যথাক্রমে $G = 1.65$ এবং $G = 1.74$। রেনোর তালিকায় $30°C, 23°C, 8°C$ এবং $9°C$ তাপমাত্রায় সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ যথাক্রমে $29.92\ mm, 20.24\ mm, 8.92\ mm$ এবং $9.22\ mm$ পারদ চাপ।]

রাজশাহী বোর্ড '১৭

গ। ঐদিন সন্ধ্যায় বায়ুর তাপমাত্রা $23°C$ –এ নেমে এলে বায়ুস্থ জলীয় বাষ্পের কত অংশ ঘনীভূত হবে?

ঘ। কক্ষের ভিতর এসি চালু করায় বিভাগীয় প্রধান স্যার আরাম বোধ করেন কেন? উদ্দীপকের আলোকে গাণিতিকভাবে ব্যাখ্যা কর।

# গাণিতিক সমস্যা



গ। এখানে, শুষ্ক বাল্বের পাঠ বা বায়ুর তাপমাত্রা $30°C$

$30°C$ তাপমাত্রায় সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ, $F = 29.92\,mmHg$

আপেক্ষিক আর্দ্রতা, $R = 75\% = 0.75$

শিশিরাঙ্কে সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ, $f = ?$

আমরা জানি,

$$R = \frac{f}{F}$$

$$\therefore f = RF$$

$$= 0.75 \times 29.92\,mm$$

$$= 22.44\,mmHg$$

সন্ধ্যায় বায়ুর তাপমাত্রা, $23°C$

**বাষ্পের ভর ∝ বাষ্পের চাপ**

$$\frac{\text{ঘনীভূত জলীয় বাষ্পের ভর}}{\text{দুপুরে উপস্থিত জলীয় বাষ্পের ভর}} = \frac{(22.44 - 20.24)\,mmHg}{22.44\,mmHg} = 9.8\%$$

# গাণিতিক সমস্যা



ঘ। দেওয়া আছে, এসি চালু করার পরে,

শুষ্ক বাল্বের পাঠ, $\theta_1 = 23°C$

আর্দ্র বাল্বের পাঠ, $\theta_2 = 14.76°C$

$23°C$ তাপমাত্রায় গ্লেসিয়ারের ধ্রুবক, $G = 1.74$

শিশিরাঙ্ক $= \theta$

আমরা জানি,

$$\theta_1 - \theta = G(\theta_1 - \theta_2)$$

$$\theta = \theta_1 - G(\theta_1 - \theta_2)$$

$$= 23\,°C - 1.74(23\,°C - 14.76\,°C) \quad = 8.66\,°C$$

$\therefore (9°C - 8°C)$ বা $1°C$ তাপমাত্রা বৃদ্ধিতে সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ বৃদ্ধি পাবে $(9.22 - 8.92)mmHg$ বা $0.3\ mmHg$

$\therefore 8.66°C$ তাপমাত্রায় সম্পৃক্ত জলীয় বাষ্পের চাপ, $f = (8.92 + (0.3 \times 0.66))mmHg = 9.118\ mmHg$

# গাণিতিক সমস্যা



আমরা জানি, আপেক্ষিক আর্দ্রতা,

$$R = \frac{f}{F} \times 100\%$$

$$= \frac{9.118\ mmHg}{20.24\ mmHg} \times 100\%$$

$$= 45\%$$

এখানে, দেখা যায় যে, কক্ষের ভিতর এসি চালু করায় আপেক্ষিক আর্দ্রতা 75% থেকে কমে 45% হয়।
উপর আলোচনা থেকে বলা যায়, এসি চালু করার পরে আপেক্ষিক আর্দ্রতা কমে যাওয়ার কারণে বিভাগীয় প্রধান স্যার আরাম বোধ করেন।

# তাপ ও তাপমাত্রা (Heat and Temperature)



## তাপ (Heat) :

এক গ্রাম বিশুদ্ধ পানির তাপমাত্রা এক সেলসিয়াস ডিগ্রি বৃদ্ধি করতে প্রয়োজনীয় তাপের পরিমাণকে এক ক্যালরি বলে।

✓ 4.2 জুল (SI একক) = 1 ক্যালরি

ক্যালরিক মতবাদ অনুসারে, তাপ একপ্রকার বস্তুকণা। যা অদৃশ্য এবং ওজনহীন।

Count Rumford ⟶ তাপ ⟶ শক্তি

তাপ হলো পদার্থের অণুগুলোর গতিশক্তির বহিঃপ্রকাশ। এটাই তাপের গতীয় মতবাদ।

# তাপ ও তাপমাত্রা (Heat and Temperature)



## তাপমাত্রা (Temperature) :

তাপমাত্রা হচ্ছে এমন একটি মৌলিক রাশি, যা দ্বারা কোনো বস্তু কতটুকু ঠান্ডা বা গরম তা জানা যায়।

# তাপ ও তাপমাত্রা (Heat and Temperature)



## তাপ ও তাপমাত্রার পার্থক্যসমূহ নিম্নে উল্লেখ করা হল :

| তাপ | তাপমাত্রা |
|---|---|
| i. তাপ হচ্ছে এক প্রকার শক্তি যা ঠাণ্ডা বা গরমের অনুভূতি জন্মায়। | i. তাপমাত্রা হচ্ছে বস্তুর তাপীয় অবস্থা যা অন্য বস্তুর তাপীয় সংস্পর্শে আনলে তাপ গ্রহণ করবে না বর্জন করবে তা নির্ধারণ করে। |
| ii. তাপের প্রবাহ তাপের পরিমাণের ওপর নির্ভর করে না। | ii. তাপের প্রবাহ তাপমাত্রার ওপর নির্ভর করে। |
| iii. তাপ পরিমাপের একক জুল। | iii. তাপমাত্রা পরিমাপের একক কেলভিন (SI একক)। |
| iv. দুটি বস্তুর তাপমাত্রা এক হলেও এদের তাপের পরিমাণ ভিন্ন হতে পারে। | iv. দুটি বস্তুতে তাপের পরিমাণ এক হলেও এদের তাপমাত্রা ভিন্ন হতে পারে। |

# PROBLEMS



- **1 kg বিশুদ্ধ পানির তাপমাত্রা 10 °C বৃদ্ধি করতে প্রয়োজনীয় তাপ জুল ও ক্যালরি এককে প্রকাশ কর।**

*Here,*

$m_w = 1$ kg

1 gm বিশুদ্ধ পানি 1°C বৃদ্ধি করতে 1 cal তাপ প্রয়োজন

1000 gm বিশুদ্ধ পানি 10°C বৃদ্ধি করতে $(1 \times 1000 \times 10$ cal$)$ তাপ প্রয়োজন

$= 10000$ cal

*We know,*

1 cal $= 4.2$ J

10000 cal $= 4.2 \times 10000$ J $= 420000$ J

# Brain Teasers



- ‘সমভরের দুটি বস্তুতে (ভিন্ন উপাদানের) তাপের পরিমাণ একই হলেও তাপমাত্রা ভিন্ন হতে পারে’- কেন?



$S_1$



$S_2$

কোনো বস্তুর তাপমাত্রা 1°C বা একক পরিমাণ পরিবর্তন করতে প্রয়োজনীয় তাপ হচ্ছে আপেক্ষিক তাপ (Specific Heat)।

বস্তুর উপাদানের উপর নির্ভরশীল

# তাপমাত্রা পরিমাপের নীতি (Principle of Temperature Measurement)

## তাপমাত্রার পরিমাপ (Measurement of Temperature) :

তাপমান যন্ত্র আবিষ্কারের পূর্বে স্পর্শ এবং অনুভূতির সাহায্যে মানুষ তাপমাত্রা পরিমাপ করত। কিন্তু এ পরিমাপ নির্ভুল ও সূক্ষ্ম ছিল না। এ কারণে তাপমাত্রার পরিবর্তনের ফলে যে পদার্থের বিশেষ কোনো ধর্ম নিয়মিতভাবে পরিবর্তিত হয় এবং যে ধর্মের পরিবর্তন লক্ষ করে সহজ ও সূক্ষ্মভাবে তাপমাত্রা নিরূপণ করা যায় সেই পদার্থ বস্তুর তাপমাত্রা পরিমাপে ব্যবহৃত হয়।

# তাপমাত্রা পরিমাপের নীতি (Principle of Temperature Measurement)



## উষ্ণতামিতি ধর্ম (Thermometric Properties) :

উষ্ণতার পরিবর্তনে পদার্থে যে বিশেষ বিশেষ ধর্ম নিয়মিতভাবে (Uniformly) পরিবর্তিত হয় এবং যে ধর্মের পরিবর্তন লক্ষ্য করে সহজ ও সূক্ষ্মভাবে উষ্ণতা নির্ণয় করা যায় তাকে উষ্ণতামিতি ধর্ম বলে।

যেমন- পারদের তরল স্তম্ভের দৈর্ঘ্য, গ্যাসের আয়তন বা চাপ, পরিবাহী বা অর্ধপরিবাহীর রোধ।



# তাপমাত্রা পরিমাপের নীতি (Principle of Temperature Measurement)



## উষ্ণতামিতি পদার্থ (Thermometric Substance) :

যেসব পদার্থের উষ্ণতামিতিক ধর্ম ব্যবহার করে থার্মোমিটার তৈরি করা হয় তাদেরকে উষ্ণতামিতিক পদার্থ বলে।

যেমন- কৈশিক নলে তরল (পারদ, অ্যালকোহল) স্তম্ভ, স্থির আয়তনে বা চাপে গ্যাস, পরিবাহী বা অর্ধপরিবাহী ইত্যাদি হলো উষ্ণতামিতিক পদার্থ।

বিভিন্ন পরিসরে উষ্ণতা নির্ণয়ের জন্য সুবিধা অনুযায়ী বিভিন্ন উষ্ণতামিতিক পদার্থ ব্যবহার করা হয়। সাধারণত উষ্ণতামিতিক পদার্থের বা তার ধর্মের উপর ভিত্তি করে থার্মোমিটারের নামকরণ করা হয়।

যে যন্ত্রের সাহায্যে কোনো বস্তুর তাপমাত্রা সঠিকভাবে পরিমাপ করা যায় এবং বিভিন্ন বস্তুর তাপমাত্রার পার্থক্য নির্ণয় করা যায়, তাকে থার্মোমিটার বলে।

# তাপমাত্রা পরিমাপের নীতি (Principle of Temperature Measurement)

কঠিন, তরল ও বায়বীয় পদার্থের নানা প্রকার প্রাকৃতিক গুণাবলি অবলম্বন করে বিভিন্ন প্রকার থার্মোমিটার নির্মিত হয়েছে। যথা-

| থার্মোমিটার | উষ্ণতামিতিক পদার্থ | উষ্ণতামিতিক ধর্ম | পরিসর |
|---|---|---|---|
| ১. তরল পারদ থার্মোমিটার | কৈশিক নলে তরল স্তম্ভ যেমন- পারদ, অ্যালকোহল | তরল স্তম্ভের দৈর্ঘ্য | $-30\ °C$ থেকে $300\ °C$ |
| ২. স্থির আয়তন গ্যাস থার্মোমিটার | স্থির আয়তনে গ্যাস | গ্যাসের চাপ | $-270\ °C$ থেকে $1500\ °C$ |
| ৩. স্থির চাপ গ্যাস থার্মোমিটার | স্থির চাপে গ্যাস | গ্যাসের আয়তন | ঐ |

# তাপমাত্রা পরিমাপের নীতি (Principle of Temperature Measurement)

| থার্মোমিটার | উষ্ণতামিতিক পদার্থ | উষ্ণতামিতিক ধর্ম | পরিসর |
|---|---|---|---|
| ৪. রোধ থার্মোমিটার | প্লাটিনাম রোধ তার | পরিবাহীর রোধ | – 200°C থেকে 1300°C |
| ৫. থার্মোকাপল | দুটি ধাতব পদার্থের যুগল | তাপীয় তড়িচ্চালক শক্তি | –250°C থেকে 1500°C |
| ৬. থার্মিস্টর | অর্ধপরিবাহক পদার্থ | অর্ধপরিবাহীর রোধ | – 50°C থেকে 300°C |
| ৭. বিকিরণ পাইরোমিটার | কৃষ্ণকায় পাত | উত্তপ্ত বস্তুর বিকিরণ | 500°C এর উর্ধ্বে |

# তাপীয় সমতা (Thermal Equilibrium) :

ভিন্ন তাপমাত্রার দুটি বস্তু পরস্পর তাপীয় সংস্পর্শে আসার পর যখন সম তাপমাত্রায় উপনীত হয় তখন ঐ অবস্থাকে তাপীয় সমতা বা সাম্যাবস্থা বলে।

**Phase-01**




তাপ চলাচল বা আদান-প্রদান হতে পারে




তৃতীয় বস্তু (কার্যকর করতে হলে লাগবে)

## তাপগতিবিদ্যার শূন্যতম সূত্র (Zeroth Law of Thermodynamics) :

দুটি বস্তু যদি তৃতীয় কোনো বস্তু (তাপমান যন্ত্র) এর সাথে পৃথকভাবে তাপীয় সাম্যে থাকে তবে প্রথমোক্ত বস্তু দুটি পরস্পরের সাথে তাপীয় সাম্যে থাকবে।






Ralph H Fowler

## তাপগতিবিদ্যার শূন্যতম সূত্র (Zeroth Law of Thermodynamics) :

**ব্যাখ্যা :** মনে কর, A ও B ভিন্ন তাপমাত্রার দুটি বস্তু একটি কুপরিবাহী দেওয়াল দিয়ে পৃথক করা অবস্থায় তৃতীয় একটি বস্তু C এর সংস্পর্শে রাখা হলো। কিছুক্ষণ পরে দেখা যাবে A ও B উভয়ই তৃতীয় বস্তু C-এর সাথে তাপীয় সাম্যে পৌছায়। এখন কুপরিবাহী দেওয়ালটি সরিয়ে নিলেও A ও B এর তাপমাত্রার কোনো পরিবর্তন হবে না। C-এ থেকে বুঝা যায়, দেওয়াল সরিয়ে নেওয়ার আগেই A ও B তাপীয় সাম্যে পৌঁছেছে। এ উদাহরণ থেকেই উপরের সূত্রটি প্রমাণিত হয়।




তাপীয় সাম্যাবস্থা

## তাপমাত্রার ধারণা (Concepts of Temperarture) :

কোনো বস্তু ঠাণ্ডা না গরম তা স্পর্শ করে সরাসরি বুঝা যায় না, তবে অনুভব করা যায়। বিশেষ এক শক্তির কারণেই ঠাণ্ডা ও গরমের অনুভূতি হয়, এ বিশেষ শক্তিকে বলা হয় তাপ।

তাপমাত্রা হচ্ছে বস্তুর এমন এক তাপীয় অবস্থা যা নির্ধারণ করে বস্তুটি অন্য, বস্তুর তাপীয় সংস্পর্শে রাখলে এটি দ্বিতীয় বস্তুটিকে তাপ দেবে না দ্বিতীয় বস্তুটি হতে তাপ গ্রহণ করবে।

## তাপমাত্রার ধারণা (Concepts of Temperarture) :

1690 সালে জন লক (*John Locke*) একটি সহজ পরীক্ষার সাহায্যে ব্যাখ্যা করেন যে, স্পর্শ অনুভূতির সাহায্যে তাপমাত্রা নির্ণয় করা যায় না। তাই তাপমাত্রা পরিমাপের জন্য আমাদের যন্ত্রের প্রয়োজন। তাপমাত্রা নির্ণয়ের এ যন্ত্রের নাম থার্মোমিটার।

থার্মোমিটারের সাহায্যে তাপমাত্রা পরিমাপের জন্য তাপমাত্রার স্কেল প্রয়োজন। তাপমাত্রার স্কেল নির্ধারণের জন্য থার্মোমিটারে দুটি বিশেষ বিন্দু নির্দিষ্ট করা হয়। এদেরকে স্থির বিন্দু (Fixed Point) বলা হয়।



জন লক

## নিম্ন স্থির বিন্দু (Lower Fixed Point) :

যে তাপমাত্রায় বিশুদ্ধ বরফ পানির সাথে সাম্যাবস্থায় থাকতে পারে অর্থাৎ প্রমাণ চাপে যে তাপমাত্রায় বিশুদ্ধ বরফ গলতে শুরু করে তাকে নিম্ন স্থির বিন্দু বা বরফ বিন্দু (Ice Point) বা গলনাঙ্ক (MeltingPoint) বলে। এর মান $0°C$ বা $273\ K$।

## উর্ধ স্থির বিন্দু (Upper Fixed Point) :

যে তাপমাত্রায় বিশুদ্ধ পানি জলীয় বাষ্পের সাথে সাম্যাবস্থায় থাকতে পারে বা প্রমাণ চাপে যে তাপমাত্রায় বিশুদ্ধ পানি জলীয় বাষ্পে পরিণত হতে শুরু করে তাকে উর্ধ স্থির বিন্দু বা স্টিম বিন্দু (Steam Point) বা স্ফুটনাঙ্ক (Boiling Point) বলে। এর মান 100°C বা 373 K।

উর্ধ্ব স্থির বিন্দু ও নিম্ন স্থির বিন্দুর মধ্যবর্তী তাপমাত্রার ব্যবধানকে মৌলিক ব্যবধান (Fundamental difference) বলে।

# দুই স্থির বিন্দু ব্যবহার করে তাপমাত্রার স্কেল নির্ধারণ (Temperature Scale Based on Two Fixed Points) :

উষ্ণতামিতিক ধর্ম $\longrightarrow x$

মৌলিক ব্যবধান $\longrightarrow$ কতগুলো সমান ভাগ করবো $\longrightarrow$ প্রতিটি ভাগকে $1^{\circ}$ ধরবো।

ধরি,

নিম্ন স্থির বিন্দু $\longrightarrow \theta_{ice} \longrightarrow x_{ice}$

উচ্চ স্থির বিন্দু $\longrightarrow \theta_{steam} \longrightarrow x_{steam}$

# দুই স্থির বিন্দু ব্যবহার করে তাপমাত্রার স্কেল নির্ধারণ (Temperature Scale Based on Two Fixed Points) :

$\Delta x \longrightarrow$ উষ্ণতামিতিক ধর্মের পরিবর্তন

$\Delta x = x_{steam} - x_{ice}$ $\quad$ [$\Delta =$ শেষ $-$ আদি]

$\Delta x \propto$ মৌলিক ব্যবধান

$x_{steam} - x_{ice} \propto N$ $\quad$ ( ধরি, মৌলিক ব্যবধান $= N$)

$\Rightarrow x_{steam} - x_{ice} = kN \ldots\ldots\ldots (ii)$



সমানুপাতিক ধ্রুবক

# দুই স্থির বিন্দু ব্যবহার করে তাপমাত্রার স্কেল নির্ধারণ (Temperature Scale Based on Two Fixed Points) :

x (ধর্ম) $\longrightarrow$ θ (তাপমাত্রা)

$$x_\theta - x_{ice} \propto \theta$$



তাপমাত্রার পরিবর্তন

$$x_\theta - x_{ice} = k\theta \quad \ldots\ldots\ldots (i)$$

$i \div ii \Rightarrow$

$$\frac{x_\theta - x_{ice}}{x_{steam} - x_{ice}} = \frac{k\theta}{kN}$$

$$\Rightarrow \theta = \frac{x_\theta - x_{ice}}{x_{steam} - x_{ice}} \times N$$

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## সেলসিয়াস স্কেল (Celsius Scale) :

যে স্কেলে বরফ বিন্দুকে 0° এবং স্টিম বিন্দুকে 100° ধরে মৌলিক ব্যবধানকে সমান ভাগে ভাগ করা হয়, সে স্কেলকে সেলসিয়াস স্কেল বলে।

✓ 1742 সালে সুইডিস জ্যোতির্বিদ অ্যানডার্স সেলসিয়াস তাপমাত্রা পরিমাপের সেলসিয়াসের স্কেল প্রবর্তন করেন।

$$N = 100$$

$$\theta = \frac{X_\theta - X_0}{X_{100} - X_0} \times 100$$



Anders Celsius

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## সেলসিয়াস স্কেল (Celsius Scale) :

পারদ থার্মোমিটারের ক্ষেত্রে,

$$\theta = \frac{l_\theta - l_0}{l_{100} - l_0} \times 100°C$$

*Here,*

$l_\theta$ = θ তাপমাত্রায় দৈর্ঘ্য

$l_0$ = বরফ বিন্দুতে দৈর্ঘ্য

$l_{100}$ = বাষ্প বিন্দুতে দৈর্ঘ্য

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## সেলসিয়াস স্কেল (Celsius Scale) :

স্থির আয়তন গ্যাস থার্মোমিটারের ক্ষেত্রে,

$$x = P,$$

$$\theta = \frac{P_\theta - P_0}{P_{100} - P_0} \times 100°C$$

*Here,*

P = গ্যাসের চাপ

# তাপমাত্রার বিভিন্ন স্কেল
# (Different Scale of Temperature)



## সেলসিয়াস স্কেল (Celsius Scale) :

স্থির চাপ গ্যাস থার্মোমিটারের ক্ষেত্রে,

$$x = V,$$

$$\theta = \frac{V_\theta - V_0}{V_{100} - V_0} \times 100°C$$

*Here,*

$V =$ গ্যাসের আয়তন

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## সেলসিয়াস স্কেল (Celsius Scale) :

রোধ থার্মোমিটারের ক্ষেত্রে,

$$x = R,$$

$$\theta = \frac{R_\theta - R_0}{R_{100} - R_0} \times 100°C$$

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## সেলসিয়াস স্কেল (Celsius Scale) :

তাপ তড়িৎ থার্মোমিটারের ক্ষেত্রে,

$$x = E,$$

$$\theta = \frac{E_{\theta} - E_0}{E_{100} - E_0} \times 100°C$$

*Here,*

E = তড়িচ্চালক শক্তি

# গাণিতিক সমস্যা



- একটি নির্দিষ্ট রোধ থার্মোমিটারের রোধ বরফ বিন্দু ও স্টিম বিন্দুতে যথাক্রমে $4.5\Omega$ এবং $9.5\Omega$ । কোনো তরলে স্থাপন করলে এর রোধ হয় $61\Omega$ । তরলের তাপমাত্রা নির্ণয় কর।

$$\theta = \frac{R_\theta - R_0}{R_{100} - R_0} \times 100°C$$

$$= \frac{61 - 4.5}{9.5 - 4.5} \times 100°C$$

$$= 1130°C$$



# Brain Teasers



- কোনো নির্দিষ্ট রোধ থার্মোমিটারের রোধ বরফ বিন্দু ও স্টিম বিন্দুতে যথাক্রমে $2.00\Omega$ এবং $2.73\Omega$ পাওয়া গেল। যে তাপমাত্রায় রোধ $4.83\Omega$ পাওয়া যায় তার মান নির্ণয় কর।

- পানির ত্রৈধ বিন্দুতে এবং একটি তরল গ্যাসে কোনো ধ্রুব আয়তন হাইড্রোজেন থার্মোমিটারের নির্দেশিত চাপ যথাক্রমে $0.75$ m এবং $0.0235$ m হলে তরল গ্যাসের তাপমাত্রা কত?



# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## ফারেনহাইট স্কেল (Farenheit Scale) :

যে স্কেলে বরফ বিন্দুকে 32° এবং স্টিম বিন্দুকে 212° ধরে মৌলিক ব্যবধানকে সমান 180 ভাগে ভাগ করা হয়, সে স্কেলকে ফারেনহাইট স্কেল বলে।

✓ 1720 সালে জার্মান দার্শনিক ও বিজ্ঞানী ডি. জি. ফারেনহাইট তাপমাত্রা পরিমাপের ফারেনহাইট স্কেল প্রবর্তন করেন।

$$\frac{\theta - 32}{180} = \frac{x_\theta - x_{ice}}{x_{stem} - x_{ice}}$$

$$\Rightarrow \theta = \left(\frac{x_\theta - x_{ice}}{x_{stem} - x_{ice}} \times 180\right) + 32°F$$



Daniel Gabriel Fahrenheit

# তাপমাত্রার বিভিন্ন স্কেল
# (Different Scale of Temperature)



## সেলসিয়াস ও ফারেনহাইট স্কেলের তুলনা
## (Comparison of Celcius & Farenheit Scale) :

$$100°\text{C} = 180°\text{F}$$

$$1°\text{C} = \frac{180}{100} = \frac{9}{5}\ °\text{F}$$

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## কেলভিনের পরম তাপগতীয় স্কেল (Kelvin's Thermodynamic Scale) :

$-273.16\,°C$ তাপমাত্রাকে শূণ্য ধরে যে তাপমাত্রা স্কেল নির্ধারণ করা হয় তাকে কেলভিনের পরম তাপগতীয় স্কেল বলে।

- ✓ 1848 সালে লর্ড কেলভিন তাপমাত্রার একটি নতুন স্কেল প্রবর্তন করেন, যা পরম স্কেল বা কেলভিন স্কেল নামে পরিচিত।



William Thompson, 1st Baron Kelvin
( Lord Kelvin )

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## ত্রৈধ বিন্দু (Triple Point):

একটি নির্দিষ্ট চাপে যে তাপমাত্রায় কোনো পদার্থ কঠিন, তরল ও বায়বীয় রূপে সাম্যাবস্থায় থাকে তাকে ঐ পদার্থের ত্রৈধবিন্দু বলে।

## পানির ত্রৈধ বিন্দু (Triple Point of Water):

4.58 mm পারদ চাপে যে তাপমাত্রায় বিশুদ্ধ বরফ, পানি ও জলীয়বাষ্প একটি তাপীয় সাম্যাবস্থায় থাকে তাকে পানির ত্রৈধবিন্দু বলে।

পানির ত্রৈধবিন্দুর তাপমাত্রা 273.16 K।

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## একটি স্থির বিন্দু ব্যবহার করে তাপমাত্রার স্কেল নির্ধারণ (Temperature Scale Based on One Fixed Point) :

উষ্ণতামিতিক ধর্ম (x)      তাপমাত্রা (T)

$$x \propto T$$

ধরি, তাপমাত্রা $(T_1, T_2)$ এবং উষ্ণতামিতিক ধর্ম $(x_1, x_2)$

$$\frac{x_1}{x_2} = \frac{T_1}{T_2}$$

*Here,*

$$T_1 = T; \quad x_1 = x$$

$$T_2 = T_{tr}; \quad x_2 = x_{tr}$$

$$\therefore \frac{x}{x_{tr}} = \frac{T}{T_{tr}} \quad \Rightarrow T = \frac{x}{x_{tr}} \times T_{tr}$$

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



বিভিন্ন থার্মোমিটারের ক্ষেত্রে সমীকরণ হতে সম্পর্কটিকে নিম্নোক্তভাবে সূচিত করা হয়-

১. পারদ থার্মোমিটার : $T = \frac{l}{l_{tr}} \times 273.16K$

২. স্থির আয়তন গ্যাস থার্মোমিটার : $T = \frac{P}{P_{tr}} \times 273.16K$

৩. স্থির চাপ গ্যাস থার্মোমিটার :

৪. রোধ থার্মোমিটার :

৫. তাপযুগল থার্মোমিটার : $T = \frac{E}{E_{tr}} \times 273.16K$

# গাণিতিক সমস্যা



- একটি স্থির আয়তন গ্যাস থার্মোমিটারে পানির ত্রৈধ বিন্দুর চাপ $20\ \text{Nm}^{-2}$ এবং শুষ্ক বরফে $14.3\ \text{Nm}^{-2}$ চাপ প্রদর্শন করে। শুষ্ক বরফের তাপমাত্রা কত?

$$T = \frac{P}{P_{tr}} \times 273.16\text{K}$$

$$= \frac{14.3}{20} \times 273.16\text{K}$$

$$= 195.31\ \text{K}$$



# Brain Teasers



- একটি নির্দিষ্ট রোধ থার্মোমিটারের রোধ পানির ত্রৈধ বিন্দুতে 32.316 Ω এবং কোনো তরলের স্ফুটনাঙ্কে 27.316 Ω হলে তরলের স্ফুটনাঙ্ক নির্ণয় কর।

$$T = \frac{R}{R_{tr}} \times 273.16K$$

$$= \frac{27.316}{32.316} \times 273.16K$$

$$= 230.896\ K$$

# তাপমাত্রার বিভিন্ন স্কেল (Different Scale of Temperature)



## তাপমাত্রার আন্তর্জাতিক স্কেল (International Scale of Temperature) :

পানির ত্রৈধ বিন্দুর তাপমাত্রাকে 273.16 K এবং ঐ তাপমাত্রার $\frac{1}{273.16}$ কে এক কেলভিন ধরে এবং আরও কতকগুলো সহজলব্ধ স্থিরবিন্দু নির্ধারণ করে আন্তর্জাতিক ওজন ও পরিমাপ সংস্থা তাপমাত্রা পরিমাপের যে ব্যবহারিক স্কেল অনুমোদন করেছেন তাকে তাপমাত্রার আন্তর্জাতিক স্কেল বলে। ১৯২৭ সালে এই স্কেলটি অনুমোদিত হয়।

# তাপমাত্রার বিভিন্ন স্কেলের সম্পর্ক (Relation between the Different Scales of Temperature)

| স্কেলের নাম | সংকেত | নিম্ন স্থিরাংক | উর্ধ্ব স্থিরাংক | মৌলিক ব্যবধান |
|---|---|---|---|---|
| সেলসিয়াস | C | 0° | 100° | 100 |
| ফারেনহাইট | F | 32° | 212° | 180 |
| কেলভিন | K | 273.16 K | 373.16 K | 100 |

$$\frac{\text{তাপমাত্রা } (\theta) - \text{নিম্ন স্থির বিন্দু } (\theta_0)}{\text{উচ্চ স্থির বিন্দু } (\theta') - \text{নিম্ন স্থির বিন্দু } (\theta_0)} \propto \text{স্কেল}$$

# তাপমাত্রার বিভিন্ন স্কেলের সম্পর্ক (Relation between the Different Scales of Temperature)



$$\frac{\theta - \theta_0}{\theta' - \theta_0} = \frac{C - 0}{100 - 0} = \frac{F - 32}{212 - 32} = \frac{k - 273.16}{373.16 - 273.16}$$

$$\Rightarrow \frac{C}{100} = \frac{F - 32}{180} = \frac{k - 273.16}{100}$$

$$\Rightarrow \frac{C}{5} = \frac{F - 32}{9} = \frac{k - 273.16}{5}$$

# গাণিতিক সমস্যা



- কোন তাপমাত্রায় ফারেনহাইট ও সেন্টিগ্রেড স্কেল একই পাঠ দিবে ?

$$\frac{\theta}{5} = \frac{\theta - 32}{9}$$

$$\Rightarrow 9\theta = 5\theta - 160$$

$$\Rightarrow 4\theta = -160$$

$$\Rightarrow \theta = -40$$

# গাণিতিক সমস্যা



- কোন তাপমাত্রা সেলসিয়াস ও ফারেনহাইট স্কেলে পড়লে $20^\circ$ পার্থক্য হয় ?

ধরি,

$$C = \theta$$

$$F = \theta \pm 20$$

*We know,*

$$\frac{C}{5} = \frac{F - 32}{9}$$

$$\Rightarrow \frac{\theta}{5} = \frac{(\theta \pm 20) - 32}{9}$$

$$\Rightarrow 9\theta = 5\theta \pm 100 - 160$$



# Solution



$(+) \Longrightarrow$

$$9\theta = 5\theta + 100 - 160$$

$$\Longrightarrow \theta = -15$$

$\therefore C = -15°\text{C}; F = 5°\text{F}$

$(-) \Longrightarrow$

$$9\theta = 5\theta - 100 - 160$$

$$\Longrightarrow \theta = -65$$

$\therefore C = -65°\text{C}; F = -85°\text{F}$

# গাণিতিক সমস্যা



- একটি ত্রুটিপূর্ণ থার্মোমিটার প্রমাণ চাপে গলিত বরফে $2^{\circ}C$ এবং শুষ্ক বাষ্পে $98^{\circ}C$ পাঠ দেয়। থার্মোমিটারটি $30^{\circ}C$ পাঠ দিলে প্রকৃত তাপমাত্রা কত?

$$\frac{\theta - \theta_0}{\theta' - \theta_0} = \frac{C - 0}{100 - 0}$$

$$\Rightarrow C = 29.17^{\circ}C$$

*Here,*

$$\theta = 30^{\circ}C$$

$$\theta_0 = 2^{\circ}C$$

$$\theta' = 98^{\circ}C$$

# Brain Teasers



- ফারেনহাইট স্কেলে তাপমাত্রার পরিবর্তন 36°F হলে সেলসিয়াস স্কেলে এ পরিবর্তন কত হবে?
- পানির তাপমাত্রা 50°C থেকে 10°C-এ নামানো হলে ফারেনহাইট স্কেলে কত পরিবর্তন হবে?
- 9 সেকেন্ডে পানির তাপমাত্রা 40°C হতে বৃদ্ধি পেয়ে 75°C হলে ফারেনহাইট স্কেলে এ তাপমাত্রা বৃদ্ধির হার বের কর।
- কোন তাপমাত্রায় ফারেনহাইট ও কেলভিন স্কেলে একই পাঠ পাওয়া যায়?
- ফারেনহাইট স্কেলের কোন তাপমাত্রা সেন্টিগ্রেড স্কেলের তাপমাত্রার 5 গুণ।
- কোন তাপমাত্রা সেন্টিগ্রেড ও ফারেনহাইট স্কেলে পড়লে 40° পার্থক্য হয়?
- একটি ত্রুটিপূর্ণ থার্মোমিটারের বরফ বিন্দু 5°C এবং স্টিম বিন্দু 115°C । কোন বস্তুর প্রকৃত তাপমাত্রা 40°C, ত্রুটিপূর্ণ থার্মোমিটারটি বস্তুর তাপমাত্রা কত নির্দেশ করবে ?
- প্রকৃত তাপমাত্রা যখন 0°C তখন একটি ত্রুটিপূর্ণ থার্মোমিটারে 4.5°C এবং যখন প্রকৃত তাপমাত্রা 100°C তখন ঐ থার্মোমিটারে পাঠ দেখা যায় 104.8°C। যখন ঐ থার্মোমিটারে পাঠ 34°C, তখন প্রকৃত পাঠ কত?

# গাণিতিক সমস্যা



- একটি প্লাটিনাম রোধ থার্মোমিটার $0°C$ তাপমাত্রায় $2.57$ ও'ম এবং $100°C$ তাপমাত্রায় $353$ ও'ম পাঠ দেয়। $333°C$ তাপমাত্রায় যন্ত্রটি কত পাঠ দিবে ?

$$\theta = \frac{R - R_0}{R_{100} - R_0} \times 100$$

$$\Rightarrow 333 = \frac{R - 2.57}{353 - 2.57} \times 100$$

$$\Rightarrow R = 1169.5$$

# গাণিতিক সমস্যা



- 0°C ও 100°C তাপমাত্রায় একটি রোধ থার্মোমিটারের রোধ যথাক্রমে 9 Ω ও 22 Ω । থার্মোমিটারটি একটি চুলায় তরলের স্ফুটনাকে রাখলে রোধ পাওয়া যায় 36 Ω । তরলের স্ফুটনাঙ্ক নির্ণয় কর।
- একটি রোধ থার্মোমিটারের রোধ 0°C তাপমাত্রায় 8 Ω এবং 100°C তাপমাত্রায় 20 Ω । থার্মোমিটারটিকে একটি চুল্লিতে স্থাপন করলে রোধ 32 Ω হয়। চুল্লির তাপমাত্রা নির্ণয় কর।
- একটি কক্ষের তাপমাত্রা 30°C; ফারেনহাইট ও কেলভিন স্কেলে ঐ কক্ষের তাপমাত্রা নির্ণয় কর।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## তাপগতীয় সিস্টেম বা ব্যবস্থা (Thermodynamic System):

তাপগতীয় সিস্টেম বলতে তল বা বেষ্টনী দ্বারা সীমাবদ্ধ কোন নির্দিষ্ট পরিমাণ বস্তুকে বোঝায়।

যেমন- একটি পিস্টন যুক্ত সিলিন্ডারে আবদ্ধ গ্যাস বেলুনে আবদ্ধ গ্যাস হচ্ছে একটি সিস্টেম ।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## পরিপার্শ্ব :

একটি সিস্টেমের বহির্ভূত আশেপাশের সব কিছুকেই বলা হয় পরিপার্শ্ব। যেমন পিস্টন এবং সিলিন্ডারের আশপাশের বায়ু হলো এর পরিবেশ। অর্থাৎ কোন নির্দিষ্ট সিস্টেমের সাথে শক্তি বিনিময় সক্ষম যেকোনো সিস্টেমকে ওই সিস্টেমের পরিপার্শ্ব বলে। কোন সিস্টেম যান্ত্রিক কাজ সম্পাদন বা তাপ প্রবাহের মাধ্যমে তার পরিপার্শ্বের সাথে শক্তি বিনিময় করে ।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## সিস্টেমের অবস্থা :

যেসব ভৌত রাশির মান কোন সিস্টেম এর অবস্থান নির্ধারণ করে সে গুলোকে সিস্টেমের তাপগতীয় স্থানাঙ্ক বা অবস্থা পরিবর্তী বলে। যেমন সিলিন্ডারে আবদ্ধ গ্যাস হল সিস্টেম এবং গ্যাসের অবস্থার বৈশিষ্ট্য নির্দেশ করে এর চাপ আয়তন ও পরম তাপমাত্রা। তাই চাপ আয়তন এবং পরম তাপমাত্রা কে তাপগতীয় স্থানাঙ্ক বলে ।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## তাপগতীয় প্রক্রিয়া :

কোন সিস্টেমে যে পরিবর্তনের কারণে তার তাপগতীয় স্থানাঙ্কের মানের পরিবর্তন হয় সেই পরিবর্তনকে তাপগতীয় প্রক্রিয়া বলে ।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## তাপীয় সাম্যবস্থা :

কোন বিচ্ছিন্ন সিস্টেমের চুড়ান্ত অবিচল অবস্থাকে তাপগতীয় সাম্যবস্থা বলে। এক্ষেত্রে সিস্টেমের সকল বিন্দুতে চাপ (P), আয়তন (V) এবং তাপমাত্রার (T) মান অপরিবর্তিত থাকে।

কোন সিস্টেমের বিভিন্ন অংশ যদি পরিবেশের সাথে একই তাপমাত্রা থাকে এবং এদের মধ্যে কোন তাপ বিনিময় না ঘটে তাহলে সিস্টেমটি পরিবেশের সবচেয়ে তাপীয় সাম্য অবস্থায় আছে বলা যায়। প্রত্যেক সিস্টেমের একটি নির্দিষ্ট আয়তন ভর এবং অন্তঃস্থ শক্তি থাকবে ।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## উন্মুক্ত (Open) সিস্টেম :

যে সিস্টেম পরিবেশের সাথে ভর ও শক্তি উভয়ই বিনিময় করতে পারে তাকে উন্মুক্ত সিস্টেম বলে।

যেমন : বৃক্ষ, মানুষ, জীবজন্তু প্রভৃতির যেকোনোটি উন্মুক্ত সিস্টেম।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## বদ্ধ (Closed) সিস্টেম :

যে সিস্টেম পরিবেশের সাথে শুধু শক্তি বিনিময় করতে পারে কিন্তু ভর বিনিময় করতে পারে না তাকে বদ্ধ সিস্টেম বলে।

যেমন : মসৃণ ও ঘর্ষণহীন পিস্টনযুক্ত সিলিন্ডারে কোন গ্যাস আবদ্ধ রাখলে সিলিন্ডারসহ পাত্রটি একটি বদ্ধ সিস্টেম উৎপন্ন করে।

# তাপীয় সিস্টেম (Thermal System)



## বিচ্ছিন্ন (Isolated) সিস্টেম :

যে সিস্টেম পরিবেশ দ্বারা মোটেই প্রভাবিত হয় না অর্থাৎ পরিবেশের সাথে ভর বা শক্তি কোনোকিছুই বিনিময় করে না তাকে বিচ্ছিন্ন সিস্টেম বলে।

# অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি (Internal Energy)



# অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি (Internal Energy)

## অন্তঃস্থ শক্তির জন্য কাজ হচ্ছে

আর্দশ গ্যাস

↓

অন্তঃস্থ শক্তির জন্য কাজ হচ্ছে

↓

নিজস্ব আন্তঃআণবিক আর্কষণ বল নেই

↓

বিভব শক্তি শূণ্য

↓

গ্যাস কণাগুলোর গতিশক্তি অবশ্যই আছে

# অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি (Internal Energy)



অভ্যন্তরীণ শক্তি, U = কণাগুলোর গতিশক্তি

Atomic Kinetic Theory

আণবিক গতিতত্ত্ব, $PV = \frac{2}{3}E$ → অণুগুলোর মোট গতিশক্তি

$$E = \frac{3}{2}PV = U$$

$$U = \frac{3}{2}PV \quad ; \quad PV = \frac{3}{2}nRT$$

$$U = \frac{3}{2}nRT$$

T → পরম তাপমাত্রা

n → মোল

R → আর্দশ গ্যাস

# অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি (Internal Energy)



## অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি :

প্রত্যেক বস্তুর মধ্যে একটা সহজাত শক্তি নিহিত থাকে, যা কাজ সম্পাদন করতে পারে, যা অন্য শক্তিতে রূপান্তরিত হতে পারে। বস্তুর অভ্যন্তরস্থ অণু, পরমানু ও মৌলিক কণাসমূহের রৈখিক গতি, স্পন্দন গতি ও আবর্তন গতি এবং তাদের মধ্যকার পারস্পরিক বলের কারণে উদ্ভূত শক্তিকেই অভ্যন্তরীণ বা অন্তস্থ শক্তি বলে।

# অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি (Internal Energy)



$$U = \frac{3}{2} n R T$$

## অভ্যন্তরীণ শক্তির নির্ভরশীলতা :

১। আদর্শ গ্যাসের ক্ষেত্রে অনুগুলোর তাপীয় গতিশক্তির মানই অভ্যন্তরীণ শক্তি। এ মান গ্যাসের তাপমাত্রা এবং অনু সংখ্যার উপর নির্ভর করে; এর চাপ বা আয়তনের উপর নির্ভর করে না । একে মেয়ারের প্রকল্প (Mayer's Hypothesis) বলা হয় । যেমন এটি গ্যাস ভর্তি সিলিন্ডার কে যানবাহনে করে কোন স্থানে নেওয়ার সময় এর গতিশক্তি স্থির অবস্থান থেকে বেশি হবে। অথচ সিলিন্ডার এর সাপেক্ষে অনুর গতি এবং তাপমাত্রা অপরিবর্তিত থাকবে ।

২। তরল পদার্থের ক্ষেত্রে অনুর গতিশক্তি অভ্যন্তরীণ শক্তি ।

৩। কঠিন পদার্থের ক্ষেত্রে অণুগুলোর স্থির অবস্থানের কম্পনের গতিশক্তি অভ্যন্তরীণ শক্তি ।

৪। কোন গ্যাসের অভ্যন্তরীণ শক্তির পরিবর্তন শুধুমাত্র এর তাপমাত্রা এর উপর নির্ভর করবে এর আয়তন বা চাপের উপর নির্ভর করবে না ।

# অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি (Internal Energy)



$$U = \frac{3}{2} n R T$$

## অভ্যন্তরীণ শক্তির নির্ভরশীলতা :

কাজের দ্বারা কোন বস্তুর অভ্যন্তরীণ শক্তি বৃদ্ধি করা যায়। যেমন, একটি সাইকেলের পাম্পার কে চাপ প্রয়োগ করলে এর ভেতরের তাপমাত্রা বেড়ে যায়। এখানে সংকোচন বলের দ্বারা সম্পন্ন কাজের অভ্যন্তরীণ শক্তি তে পরিণত হয় এবং তাপমাত্রা বৃদ্ধি করে। সুতরাং তাপ সঞ্চালন ছাড়াও অভ্যন্তরীণ শক্তি বৃদ্ধির ফলে একটি বস্তু উত্তপ্ত হতে পারে। অনেক সময় বলা হয়, এক কাপ ফুটন্ত পানি একটি উত্তপ্ত ধাতুর স্ফুলিঙ্গের চেয়েও বেশি তাপ ধারণ করে। প্রকৃতপক্ষে ফুটন্ত পানি অভ্যন্তরীণ শক্তি বেশি এবং স্ফুলিঙ্গের অপেক্ষা বেশি তাপ এর থেকে গ্রহণ করা যাবে।অভ্যন্তরীণ শক্তির পরিবর্তন কোন ব্যবস্থার প্রাথমিক ও চূড়ান্ত অবস্থার উপর নির্ভর করে; কোন পথে চূড়ান্ত অবস্থায় পৌঁছালো তার উপর নির্ভর করে না।

DOWNLOAD THE APP

10 MINUTE SCHOOL

# অভ্যন্তরীণ শক্তি বা অন্তঃস্থ শক্তি (Internal Energy)

$$U = n\,R\,T \times \frac{3}{2}$$

## অভ্যন্তরীণ শক্তির বৈশিষ্ট্য:

1. অভ্যন্তরীণ শক্তি যেকোন সিস্টেমের একটি সহজাত ধর্ম যা পরিবর্তনীয় রাশিগুলোর দ্বারা প্রকাশ করা হয় ।

2. কোন সিস্টেম একটি তাপগতীয় অবস্থায় থাকলে তার অভ্যন্তরীণ শক্তি একই থাকে।

$P, V, T$ → তাপগতীয় স্থানাংক T.C



# Brain Teasers



❑ দুটি ভিন্ন পাত্রে রাখা 0°C তাপমাত্রার 4gm অক্সিজেন ও 4gm নাইট্রোজেন উভয়ের তাপমাত্রা 1K বৃদ্ধি করলে মোট গতিশক্তি বৃদ্ধি কোনটির বেশি হবে?

$$\Delta E = \frac{3}{2} nR\Delta T$$

$n_{N_2} \rightarrow 28\ gm$ ⟶ $1\ mol$

$1\ gm \rightarrow \frac{1}{28}$

$4\ gm \rightarrow \frac{4}{28}$

$n'_{N_2} \rightarrow \frac{4}{28}$

$n_{O_2} \rightarrow 32\ gm$ ⟶ $\frac{4}{32} mol$

$n'_{O_2} \rightarrow \frac{4}{32}$

$$n'_{N_2} > n'_{O_2}$$

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



## ধারণা:

বিজ্ঞানী জেমস প্রেসকট জুল (24 Dec 1818 - 11 Oct 1889), 1849 সালে সর্বপ্রথম তাপ ও যান্ত্রিক শক্তির মধ্যকার সম্পর্ক সম্বলিত বহু পরীক্ষা-নিরীক্ষা করেন এবং প্রাপ্ত ফলাফল কয়েকটি সূত্রের আকারে প্রকাশ করেন। এটি তাপ গতিবিদ্যার প্রথম সূত্র নামে পরিচিত।



জেমস প্রেসকট জুল

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র
# (First Law Of Thermodynamics)



## সূত্রের বিবৃতি:

যখন যান্ত্রিক শক্তিকে সম্পূর্ণরূপে তাপে এবং তাপ শক্তিকে সম্পূর্ণরূপে কাজে রূপান্তরিত করা হয় তখন যান্ত্রিক শক্তি ও তাপ পরস্পর সমানুপাতিক হয়।

$$W \propto Q$$

$W$ → যান্ত্রিক শক্তি

$Q$ → তাপশক্তি

$$\Rightarrow W = JQ$$

$J$ → সমানুপাতিক ধ্রুবক

$$\Rightarrow J = \frac{W}{Q}$$

$J$ → তাপের যান্ত্রিক তুল্যাঙ্ক (M.E.H)

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র
# (First Law Of Thermodynamics)



**যান্ত্রিক তুল্যাঙ্ক:** (Mechanical Equivalent of Heat)

একক তাপ উৎপন্ন করতে যে পরিমাণ কাজ করতে হয় বা একক তাপ দ্বারা যে পরিমাণ কাজ করা যায় তাকে তাপের যান্ত্রিক তুল্যাঙ্ক (সমতা) বলে।

$$J = \frac{W}{Q}$$

$$\boldsymbol{J = W}$$

একক:

$$Jcal^{-1}$$

$$J = 4.2Jcal^{-1}$$

$S.I \Rightarrow$

$J = \frac{W}{Q} = \frac{J}{J} =$ একক নেই

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



## J- এর একক:

J=w/q সমীকরণ হতে, W এর একক joule(J) এবং তাপের একক calorie (cal) হলে J এর একক $J\ cal^{-1}$

J এর মান= 4.2 $J\ cal^{-1}$

তবে এস. আই. পদ্ধতিতে তাপের একক জুল (joule)। সেক্ষেত্রে J এর একক=joule/joule=1 অর্থাৎ এককবিহীন।সর্বোপরি বলা যেতে পারে, এস.আাই. পদ্ধতিতে W=Q, তাই তাপের যান্ত্রিক সমতা J রাশিটির এক্ষেত্রে প্রয়োজন নেই।

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



## তাপ গতিবিদ্যার প্রথম সূত্র এর সাধারণ রূপ:

জার্মান পদার্থবিজ্ঞানী রুডলফ ক্লসিয়াস তাপ গতিবিদ্যার প্রথম সূত্র কে আরো ব্যাপকভাবে প্রকাশ করেছেন।

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



## সূত্রের বিবৃতি:

যখনই কোন সিস্টেমে তাপ প্রয়োগ করা হয়, তখন তার কিছু অংশ বস্তুর অভ্যন্তরীণ শক্তি বৃদ্ধি করে এবং বাকি অংশ পরিবেশের উপর কাজ সম্পাদন করে।

$$dQ = dU + dW$$

$$\Longrightarrow 100 = 20 + 80$$

$dQ \longrightarrow$ তাপশক্তির পরিবর্তন

$dU \longrightarrow$ অন্তঃস্থ শক্তির পরিবর্তন

$dW \longrightarrow$ বাহ্যিক কাজ

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)

সিস্টেম তাপ শোষণ করছে

$dQ \uparrow +ve$

তাপ বর্জন করছে

$dQ \downarrow -ve$

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



$dU \longrightarrow$ অন্তঃস্থ শক্তির পরিবর্তন

$$U = \frac{3}{2} nRT$$

$$\boxed{U = T}$$

$T \uparrow dU \uparrow +ve$

$T \downarrow dU \downarrow -ve$

বদ্ধ সিস্টেম



শক্তির আদান প্রদান হবে

m constant

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



$$dW = pdV$$

সিস্টেম নিজে কাজ করল / পরিবেশের উপর কাজ করা

$Q \uparrow \rightarrow T \uparrow \rightarrow P \uparrow$

$$dV + ve \rightarrow dW + ve$$

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



$$dW = pdV$$

$$P = \frac{F}{A}$$

$$\Rightarrow F = P.A$$

সিস্টেম দ্বারা কাজ /
পরিবেশের উপরে কাজ

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)

$$dW = pdV$$

$$dW \quad -ve$$

পরিবেশের কাজ /
সিস্টমের ওপরে কাজ

$$dQ = dU + dW$$

# তাপ গতিবিদ্যার প্রথম সূত্র (First Law Of Thermodynamics)



## তাপ গতিবিদ্যার প্রথম সূত্র এর তাৎপর্য:

1. এর প্রধান তাৎপর্য হচ্ছে এটি তাপ ও কাজের মধ্যে সম্পর্ক স্থাপন করে।
2. কোন কিছু ব্যয় না করে কাজ বা শক্তি পাওয়া অসম্ভব।
3. এ সূত্র অনুযায়ী নির্দিষ্ট পরিমান কাজ পেতে হলে নির্দিষ্ট পরিমাণ তাপের প্রয়োজন অথবা নির্দিষ্ট পরিমান তাপ পেতে হলে নির্দিষ্ট পরিমান কাজ সম্পাদন করা প্রয়োজন।
4. কাজ ও তাপপরস্পরের সমতুল্য এবং কাজ ও তাপের রূপান্তর এ শক্তির নিত্যতা অক্ষুন্ন থাকে।
5. কোন ব্যবস্থায় প্রযুক্ত তাপ সম্পাদিত কাজ ও অভ্যন্তরীণ শক্তির পরিবর্তন এর সমষ্টির সমান।
6. জ্বালানি বা শক্তি সরবরাহ ব্যতিরেকে কাজ করতে সক্ষম এমন কোন যন্ত্রের উদ্ভব হয়নি অর্থাৎ অনন্ত গতিযুক্ত যন্ত্র তৈরি সম্ভব নয় বা শক্তি ব্যয় না করে অবিরাম কাজ পাওয়া সম্ভব নয়।

# মোলার আপেক্ষিক তাপ বা মোলার তাপ ধারণ ক্ষমতা



## Molar Specific Heat/ Molar Heat Capacity

$S, L, G$

কোন পদার্থের একক ভরের (1kg) তাপমাত্রা এক একক (1K) বৃদ্ধি করতে প্রয়োজনীয় তাপ কে ওই পদার্থের আপেক্ষিক তাপ বলে।

Specifice Heat

Solid → বরফ
Liquid → পানি

$ice$

$m\ kg \rightarrow \Delta T\ K \uparrow \rightarrow \Delta Q\ J$

$$S_{ice} = \frac{\Delta Q}{m\Delta T} = \frac{J}{kg\ K} = Jkg^{-1}K^{-1}$$

বাষ্পের

মোলার

S.H

আপেক্ষিক তাপ

$ice = 2100Jkg^{-1}K^{-1}$

পানির$= 4200Jkg^{-1}K^{-1}$

# মোলার আপেক্ষিক তাপ বা মোলার তাপ ধারণ ক্ষমতা



22.4 Litre

**সংজ্ঞা:**

কোন এক মোল গ্যাসের তাপমাত্রা এক কেলভিন (1K) বৃদ্ধি করতে প্রয়োজনীয় তাপ কে ওই গ্যাসের মোলার আপেক্ষিক তাপ বলে।

গ্যাসের ভর → 1kg

$O_2 = 1mole = 32gm$

**মোলার আপেক্ষিক তাপ**

$$C = \frac{\Delta Q}{m\Delta T}$$

পদার্থের পরিমাণ → mole

$\Delta Q =$ তাপ

$m =$ মোল সংখ্যা

$\Delta T =$ তাপমাত্রার পরিবর্তন

# মোলার আপেক্ষিক তাপ বা মোলার তাপ ধারণ ক্ষমতা



**দুই রকম :**

(1) স্থির চাপে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ, $C_p$:

(2) স্থির আয়তনে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ, $C_v$:

$P.V,T$

$PV = nRT$

# স্থির চাপে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ, $C_p$:

চাপ স্থির রেখে এক মোল গ্যাসের তাপমাত্রা এক কেলভিন বৃদ্ধি করতে প্রয়োজনীয় তাপশক্তিকে স্থির চাপে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ, $C_p$ বলে।

$$C_p = \frac{\Delta Q}{m\Delta T}$$

$m \rightarrow n$

বয়েলের সূত্র :

চার্লসের সূত্র :

$v \propto T$

$dP = 0$

$dW = pdV$

$=$

কৃতকাজ শূণ্য নয়

আয়তন পরিবর্তনের মাধ্যমে চাপ স্থির রাখছি

## স্থির আয়তনে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ, $C_v$:

$$V_r = \sqrt{3RT}$$

আয়তন স্থির রেখে এক মোল গ্যাসের তাপমাত্রা এক কেলভিন বৃদ্ধি করতে প্রয়োজনীয় তাপশক্তিকে স্থির আয়তনে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ, $C_v$ বলে।

$V_r \longrightarrow$ বর্গমূল গড় বর্গবেগ

$$dV = 0$$

$$C_v = \frac{\Delta Q}{m \Delta T}$$

$$dW = pdV$$

$$dW = 0$$

আয়তন স্থির থাকবে

চাপের পরিবর্তন হবে

$$C_p > C_v$$

## এক পারমাণবিক গ্যাসের জন্য $C_p$ ও $C_v$ এর হিসাব:

তাপগতিবিদ্যার ১ম সূত্র

$1\ mole$

$$C_v = \frac{dQ}{dT}$$

$$dV = 0$$

$$dW = 0$$

$$dQ = dU + dW$$

$$dQ = dU \ldots (4)$$

অন্তঃস্থ শক্তি → $dU = dE \ldots (1)$

$dE$ → গতিশক্তির পরিবর্তন

$$\boldsymbol{E = \frac{3}{2}RT}$$

$$\frac{dE}{dT} = \frac{3}{2}R\frac{d}{dT}(T)$$

$$\Rightarrow \frac{dE}{dT} = \frac{3}{2}R \ldots (2)$$

# এক পারমাণবিক গ্যাসের জন্য $C_p$ ও $C_v$ এর হিসাব:

1, 4, 3

$$\frac{dE}{dT} = C_v$$

$$C_v = \frac{3}{2}R$$



স্থির আয়তনে আপেক্ষিক তাপ

$$C_v = \frac{3}{2}R$$

$$C_p =$$

## $\gamma$ এর সংজ্ঞা :

স্থির চাপে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ $C_p$ স্থির আয়তনে গ্যাসের মোলার আপেক্ষিক তাপ $C_v$ এর অনুপাত কে $\gamma$ দ্বারা সূচিত করা হয়। অর্থাৎ, $\gamma = \frac{C_P}{C_V}$

$$\gamma = \frac{C_p}{C_v}$$

## $\gamma$ এর গুরুত্ব :

1. গ্যাসে শব্দের বেগ নির্ণয়ের সূত্র তে এ অনুপাত ব্যবহৃত হয়। বায়ুতে শব্দের বেগ, $v = \sqrt{\frac{\gamma P}{\rho}}$ ,[এখানে, P=বায়ুর চাপ এবং $\rho$=বায়ুর ঘনত্ব]

2. রুদ্ধতাপীয় পরিবর্তনের সময় $PV^{\gamma}$=ধ্রুবক, সূত্রে এ অনুপাত প্রয়োজন হয়।

$1\ molecular \rightarrow \gamma = 1.67$

$2\ molecular \rightarrow \gamma = 1.41$

$3\ molecular \rightarrow \gamma = 1.33$

# $\gamma$ এর গুরুত্ব :

3. গ্যাসের যোজ্যতা সম্পর্কিত তথ্য এই অনুপাত থেকে পাওয়া যায়।

এক পারমাণবিক (Ar, He, Ne) গ্যাসের জন্য, $\gamma = \frac{C_P}{C_V} = \frac{\frac{5R}{2}}{\frac{3R}{2}} = \frac{5}{3} = 1.67$

দ্বি পারমাণবিক $(H_2, O_2, N_2)$ গ্যাসের জন্য, $\gamma = \frac{C_P}{C_V} = 1.41$

ত্রি পারমাণবিক বা বহু পারমানবিক $(CO_2, O_3)$ গ্যাসের জন্য, $\gamma = \frac{C_P}{C_V} = 1.33$

# একটি আদর্শ গ্যাসের জন্য Cp এবং Cv এর মধ্যে সম্পর্কঃ Cp – Cv = R :

(1) MCQ
(2) জ্ঞান ও অনুধাবক
(3) উচ্চতর দক্ষতা

তাপগতীয় স্থানাংক

$dQ(+ve)$

তাপশক্তির পরিবর্তন

চাপ স্থির রেখে

শেষ > আদি

চাপ, $P$
আয়তন, $V$
তাপমাত্রা, $T$

# একটি আদর্শ গ্যাসের জন্য Cp এবং Cv এর মধ্যে সম্পর্কঃ Cp – Cv = R :

**তাপগতিবিদ্যার ১ম সূত্র :**

$$dQ = dU + dW$$

$$dW = pdV$$

চাপ স্থির রেখে,

$$dQ = dU + pdV$$

স্থির আয়তনে মোলার আপেক্ষিক তাপ,

$$C_v = \frac{dQ}{dT}$$

# একটি আদর্শ গ্যাসের জন্য Cp এবং Cv এর মধ্যে সম্পর্কঃ Cp – Cv = R :

স্থির আয়তনে,

$$C_v = \frac{dQ}{dT} \Rightarrow C_v = \frac{dU}{dT}$$

$$\Rightarrow dU = C_v dT \ldots (1)$$

1 mole আর্দশ গ্যাসের জন্য

$$dV = 0$$

$$dQ = dU + dW$$

$$\therefore dW = 0$$

$$\therefore dQ = dU$$

$$dW = pdV$$

## একটি আদর্শ গ্যাসের জন্য Cp এবং Cv এর মধ্যে সম্পর্কঃ Cp – Cv = R :

$C_p \rightarrow$ স্থির চাপে মোলার আপেক্ষিক তাপ

$1mole$

$\rightarrow dT \rightarrow dQ$

$$C_p = \frac{dQ}{dT}$$

$$\Rightarrow dQ = C_p dT \ldots (2)$$

# একটি আদর্শ গ্যাসের জন্য Cp এবং Cv এর মধ্যে সম্পর্কঃ Cp – Cv = R :

1 mole আর্দশ গ্যাসের জন্য ⇒

$$PV = RT$$

তাপমাত্রার সবশেষে ব্যবকলন,

$$\frac{d}{dT}(PV) = \frac{d}{dT}(RT)$$

$$dP = 0$$

$$\Rightarrow P\frac{dV}{dT} = R\frac{d}{dT}T$$

$$\Rightarrow P\frac{dV}{dT} = R$$

$$\Rightarrow PdV = RdT \ldots (3)$$

## একটি আদর্শ গ্যাসের জন্য Cp এবং Cv এর মধ্যে সম্পর্কঃ Cp – Cv = R :

$dU = C_v dT$

$dQ = C_p dT$

$dW = pdV = RdT$

$\Longrightarrow dQ = dU + dW$

$\Longrightarrow C_p dT = C_v dT + RdT$ → $\int dT$

$\Longrightarrow C_p = C_v + R$

$\Longrightarrow C_p - C_v = R$

$x + y + z = 9$

# তাপগতিবিদ্যার প্রথম সূত্রের ব্যবহারঃ প্রসারণশীল গ্যাস দ্বারা কৃতকাজ :

$$F.dx$$

$$dW = F.dx \Rightarrow dW = P.\boxed{A.dx}$$

$$P = \frac{F}{A} \Rightarrow \boxed{P.A = F}$$

$$\boxed{dW = pdV}$$

# সমচাপ প্রক্রিয়া (Isobaric Process) :

যে তাপগতীয় প্রক্রিয়ায় সিস্টেমের চাপের কোনো পরিবর্তন হয় না তাকে সমচাপ প্রক্রিয়া বলে।

$$y = f(x)$$
$$\Rightarrow P = f(v)$$

$$dP = 0$$

→ চাপের পরিবর্তন শূণ্য

$V, T, Q$ → পরিবর্তনশীল

সমচাপীয় রেখা




X-axis এর সমান্তরাল

P-V গ্রাফ

# সমচাপ প্রক্রিয়া (Isobaric Process) :




$V_1$ $V_2$

$$dW = pdV$$

$$\Rightarrow \int_0^W dW = p\int_{V_1}^{V_2} dV$$

$$\Rightarrow W = p(V_2 - V_1)$$

সমচাপীয় প্রক্রিয়ায় গ্যাসের কৃতকাজ

## সমআয়তন প্রক্রিয়া (Isochoric Process) :

$P, V, Q$ → পরিবর্তনশীল

যে তাপগতীয় প্রক্রিয়ায় সিস্টেমের আয়তনের কোনো পরিবর্তন হয় না তাকে সমআয়তন প্রক্রিয়া বলে।

$$\Rightarrow dV = 0$$

$$dW = pdV$$

$$dW = 0$$

$$dQ = dU + dW$$

$$dQ = dU$$

→ সমস্ত সরবরাহকৃত তাপ গ্যাসের অন্তঃস্থ শক্তির বৃদ্ধি করেছে

Isochor → y-axis এর সমান্তরাল

## সমোষ্ণ প্রক্রিয়া (Isothermal Process) :

যে তাপগতীয় প্রক্রিয়ায় সিস্টেমের তাপমাত্রা স্থির থাকে তাকে সমোষ্ণ প্রক্রিয়া বলে।




$P, V, Q$ → পরিবর্তনশীল

## সমোষ্ণ পরিবর্তনের শর্তসমূহ :

1. গ্যাসকে একটি তাপ সুপরিবাহী পাত্রে রাখতে হবে।
2. সিস্টেমের বা পাত্রের চারিপাশের মাধ্যমের তাপগ্রাহিতা বা তাপ ধারণ ক্ষমতা উচ্চ হবে।
3. চাপের পরিবর্তন ধীরে ধীরে সংঘটিত করতে হবে।
4. প্রয়োজনীয় তাপ গ্রহণ বা বর্জনের উপযোগী ব্যবস্থা রাখতে হবে যাতে করে তাপমাত্রা স্থির থাকে।

# সমোষ্ণ পরিবর্তনের বৈশিষ্ট্য সমূহ

1. এ প্রক্রিয়ায় অন্তঃস্থ শক্তির পরিবর্তন হয় না অর্থাৎ $dU = 0, dT = 0$
2. এটি একটি ধীর প্রক্রিয়া। অর্থাৎ এটি প্রত্যাগামী প্রক্রিয়া। Reversible
3. এ পরিবর্তনে গ্যাস প্রয়োজনমতো তাপ গ্রহণ বা বর্জন করে তাপমাত্রা স্থির রাখে। অর্থাৎ,

   $T =$ধ্রুবক, তাই $\Delta T = 0$
4. সমোষ্ণ পরিবর্তন বয়েলের সূত্র মেনে চলে অর্থাৎ $PV =$ ধ্রুবক।
5. সমোষ্ণ রেখা অপেক্ষাকৃত কম খাড়া।

$$dU = C_v dT$$
$$\Rightarrow dU = 0$$

$$dQ = dU + dW$$
$$\Rightarrow \boxed{dQ = dW}$$

→ সমস্ত তাপশক্তি বাহ্যিক কাজ করবে

## রুদ্ধতাপীয় প্রক্রিয়া (Adiabatic Process) :

রুদ্ধতাপ কথাটির ইংরেজি adiabetic । a অর্থ না, dia অর্থ সর্বত্র এবং bates অর্থ তাপ। সুতরাং adiabetic বা রুদ্ধতাপ অর্থ heat not passing through তাপ সিস্টেমে প্রবেশ করে না বা সিস্টেম হতে বাহিরে আসেনা।

যে প্রক্রিয়ায় সিস্টেম থেকে তাপ বাইরে যায় না বা বাইরে থেকে কোনো তাপ সিস্টেমে আসে না তাকে রুদ্ধতাপীয় প্রক্রিয়া বলে।

## রুদ্ধতাপীয় পরিবর্তনের শর্তসমূহ :

1. গ্যাস কে অবশ্যই কুপরিবাহী পাত্রের রাখতে হবে যাতে করে কোনো তাপের আদান-প্রদান না ঘটে।
2. সিস্টেম বা পাত্রের চারিপাশের মাধ্যমে তাপগ্রাহিতা বা তাপ ধারণ ক্ষমতা কম হতে হবে।
3. চাপ পরিবর্তন খুব দ্রুত করতে হবে যাতে বাইরের সাথে তাপ আদান-প্রদানের সুযোগ না থাকে।

## রুদ্ধতাপীয় পরিবর্তন এর বৈশিষ্ট্যসমূহ :

1. এটি একটি বিচ্ছিন্ন সিস্টেম, এ প্রক্রিয়ায় তাপের আদান-প্রদান হয় না অর্থাৎ $dQ = 0$
2. এই পরিবর্তনে তাপমাত্রার পরিবর্তন ঘটে।
3. এটি একটি দ্রুত প্রক্রিয়া।
4. আদর্শ গ্যাসের রুদ্ধতাপীয় পরিবর্তনের সমীকরণ হল, $PV^{\gamma} =$ ধ্রুবক।
5. রুদ্ধতাপীয় লেখ সমোষ্ণ লেখ অপেক্ষা অধিক খাড়া এবং তা $\gamma$ গুন
6. এই প্রক্রিয়ায়, Q=ধ্রুবক $\therefore \Delta Q = 0$

আপেক্ষিক তাপ, C=$\frac{\Delta Q}{m\Delta T}$ $\therefore C = 0$

অর্থাৎ রুদ্ধতাপীয় প্রক্রিয়ায় গ্যাসের আপেক্ষিক তাপ শূন্য।

## রুদ্ধতাপীয় পরিবর্তনে চাপ ও আয়তনের মধ্যে সম্পর্ক:

$$dQ = 0$$

$$dQ = dU + dW$$

$$\Rightarrow 0 = dU + dW \ldots (1)$$

$$\Rightarrow 0 = C_v dT + dW \ldots (2)$$

আর্দশ গ্যাস

$$PV = nRT$$

$$\Longrightarrow PV = RT$$

$$\Longrightarrow PdV + VdP = RdT$$

$$\Longrightarrow dT = \frac{PdV + VdP}{R} \ldots (3)$$

$C_v$ =স্থির আয়তনে

$$dV = 0$$

$$dQ = dU$$

$$C_v = \frac{dU}{dT}$$

$$\Longrightarrow dU = C_v dT$$

$$dQ = 0$$

$P, V, T \rightarrow$ পরিবর্তনশীল

$$\frac{d}{dx}(uv) = u\frac{d}{dx}v + v\frac{d}{dx}u$$

# রুদ্ধতাপীয় পরিবর্তনে চাপ ও আয়তনের মধ্যে সম্পর্ক:

$(2) \Rightarrow$

$$C_v dT + dW = 0$$

$$\Rightarrow C_v dT + PdV = 0$$

$$\Rightarrow C_v \left(\frac{PdV + VdP}{R}\right) + PdV = 0 \times R$$

$$\Rightarrow C_v PdV + C_v VdP + RPdV = 0$$

$$C_v PdV + C_v VdP + (C_p - C_v) RPdV = 0$$

$$\Rightarrow C_v VdP + C_p PdV = 0 \times \frac{1}{C_v}$$

$$\Rightarrow VdP + \frac{C_p}{C_v} PdV = 0$$

$$\Rightarrow VdP + \gamma PdV = 0$$

## রুদ্ধতাপীয় পরিবর্তনে চাপ ও আয়তনের মধ্যে সম্পর্ক:

$$dQ = dU + dW$$

$$\Rightarrow VdP + \gamma PdV = 0 \times \frac{1}{PV}$$

$$\Rightarrow \frac{1}{PV} \times VdP + \gamma \times \frac{1}{PV} \times PdV = 0$$

$$\Rightarrow \frac{dP}{P} + \gamma \frac{dV}{V} = 0$$

নিজ নিজ চল রাশির সমাকলন,

$$\Rightarrow \int \frac{dP}{P} + \gamma \int \frac{dV}{V} = \text{ধ্রুবক}$$

# রুদ্ধতাপীয় পরিবর্তনে চাপ ও আয়তনের মধ্যে সম্পর্ক:

$\Longrightarrow \log_e P + \gamma \log_e V =$ধ্রুবক

$\Longrightarrow \ln P + \ln V^{\gamma} =$ধ্রুবক

$\Longrightarrow \ln(PV^{\gamma}) =$ধ্রুবক

$\Longrightarrow PV^{\gamma} =$ধ্রুবক

$\Longrightarrow P_1 {V_1}^{\gamma} = P_2 {V_2}^{\gamma} = \cdots =$ধ্রুবক

## রুদ্ধতাপীয় পরিবর্তনে আয়তন ও তাপমাত্রার মধ্যে সম্পর্ক :

$1 mole$

$PV = RT \Rightarrow P = \frac{RT}{V}$

$dQ = 0$

$PV^{\gamma} = constant$

$\frac{RT}{V} V^{\gamma} = constant$

$T.V^{\gamma-1} = constant$

$T_1.V_1^{\gamma-1} = T_2.V_2^{\gamma-1}$

# রুদ্ধতাপীয় পরিবর্তনে আদর্শ গ্যাসের ক্ষেত্রে চাপ ও তাপমাত্রার মধ্যে সম্পর্ক:

$$1 mole$$
$$dQ = 0$$
$$PV^{\gamma} = k$$

$$\Rightarrow P\left(\frac{RT}{P}\right)^{\gamma} = k$$

$$PV = RT$$
$$\Rightarrow V = \frac{RT}{P}$$

$$\Rightarrow T^{\gamma}.P^{1-\gamma} = k$$

$$\Rightarrow {T_1}^{\gamma}.{P_1}^{1-\gamma} = {T_2}^{\gamma}.{P_2}^{1-\gamma}$$

# Brain Teasers



❑ রুদ্ধতাপ প্রক্রিয়ার ($\gamma$=1.4) দ্বিপরমাণুক গ্যাসের চাপ 0.5% বৃদ্ধি করা হলে গ্যাসের আয়তন কত কমবে?

$$P_1V_1^{\gamma} = P_2V_2^{\gamma}$$

$$\Rightarrow \left(\frac{V_1}{V}\right)^{\gamma} = \left(\frac{P}{P_1}\right)$$

$$\Rightarrow \frac{V_1}{V} = \left(\frac{P}{P_1}\right)^{\frac{1}{\gamma}}$$

$$\Rightarrow V_1 = V \times \left(\frac{P}{P_1}\right)^{\frac{1}{\gamma}}$$

$$\Rightarrow V_1 = V \times \left(\frac{P}{P + 0.5\%}\right)^{\frac{1}{\gamma}}$$

$$\Rightarrow V_1 = V \times \left(\frac{P}{P+0.005}\right)^{\frac{1}{\gamma}}$$

$$\Rightarrow V_1 = V \times \left(\frac{1}{1.005}\right)^{\frac{1}{1.4}} = 0.9964$$

$$\Delta V = \frac{V_1 - V}{V}$$

$$= (0.9964 - 1) \times 100\%$$

$$= -0.36\%$$

# SPECIAL TONIC



- **রুদ্ধতাপীয় প্রক্রিয়ায় গ্যাসকে সংনমিত করলে তাপমাত্রা বৃদ্ধি পায়- এর কারণ কি?**

রুদ্ধতাপীয় প্রক্রিয়ায় গ্যাস কে সংনমিত করলে তাপমাত্রা বেড়ে যায় এবং প্রসারিত করলে তাপমাত্রা কমে যায়।অর্থাৎ রুদ্ধতাপীয় গ্যাস কোন তাপ গ্রহণ বা বর্জন না করলেও গ্যাসের অন্তঃস্থ শক্তি স্থির থাকে না। যখন গ্যাসকে সংনমিত করা হয় তখন গ্যাসের উপর কাজ সম্পাদিত হয়। এতে গ্যাসের শক্তি বৃদ্ধি পায়। অর্থাৎ গ্যাসের অন্তঃস্থ শক্তি বৃদ্ধি পায়। কারণ এক্ষেত্রে গ্যাস তাপ বর্জন করতে পারে না। তাই এই রুদ্ধতাপীয় প্রক্রিয়া গ্যাসকে সংনমিত করলে এর তাপমাত্রা বৃদ্ধি পায়।



## রুদ্ধতাপীয় রেখা সমোষ্ণ রেখা অপেক্ষা অধিক খাড়া:




## সমোষ্ণ ও রুদ্ধতাপীয় প্রসারণ এ কৃতকাজের রাশিমালা:



# একটি আদর্শ গ্যাসের সমোষ্ণ প্রসারণে কাজের পরিমাপ:

$$dW = pdV$$

$$\Rightarrow \int dW = \int pdv$$

$PV$ =ধ্রুবক$= k$

$$\therefore P = \frac{k}{v}$$

$$\Rightarrow \int dW = \int \frac{k}{V} dV$$

$$\Rightarrow W = k \int_{V_1}^{V_2} \frac{dV}{V}$$

$$\Rightarrow W = nRT[lnV]_{V_1}^{V_2}$$

$$\Rightarrow W = nRT[lnV_2 - lnV_1]$$

$$\Rightarrow W = nRTln\left(\frac{V_2}{V_1}\right)$$

$$dT = 0$$

$P, V, Q \rightarrow$ পরিবর্তনশীল

# একটি আদর্শ গ্যাসের রুদ্ধতাপ প্রসারণে কাজের পরিমাপ:

$$P_1V_1{}^{\gamma} = k = P_2V_2{}^{\gamma}$$

$$\Rightarrow PV^{\gamma} = k$$

$$\Rightarrow P = \frac{k}{V^{\gamma}}$$

$$dW = pdV$$

$$\Rightarrow \int dW = k \int_{V_1}^{V_2} V^{-\gamma}$$

$$\Rightarrow W = k \left[\frac{V^{-\gamma+1}}{-\gamma+1}\right]_{V_1}^{V_2}$$

$$\Rightarrow W = \frac{k}{1-\gamma}\left[V_2{}^{1-\gamma} - V_1{}^{1-\gamma}\right]$$

$$\Rightarrow W = \frac{1}{1-\gamma}\left[k.V_2.V_2{}^{-\gamma} - k.V_1.V_1{}^{-\gamma}\right]$$

$$\Rightarrow W = \frac{1}{1-\gamma}\left[P_2.V_2{}^{\gamma}.V_2.\frac{1}{V_2{}^{\gamma}} - P_1.V_1{}^{\gamma}.V_1.\frac{1}{V_1{}^{\gamma}}\right]$$

$$\Rightarrow W = \frac{1}{1-\gamma}\left[P_2V_2 - P_1V_1\right]$$

## একটি আদর্শ গ্যাসের রুদ্ধতাপ প্রসারণে কাজের পরিমাপ:

$dQ = 0$

$$W = \frac{1}{1-\gamma}(P_2V_2 - P_1V_1)$$

$$W = \frac{1}{1-\gamma}[nRT_2 - nRT_1]$$

$$W = \frac{nR}{1-\gamma}[T_2 - T_1]$$

$P_1V_1 = nRT_1$

$P_2V_2 = nRT_2$

# সমোষ্ণ ও রুদ্ধতাপীয় প্রক্রিয়ার মধ্যে পার্থক্য:

| সমোষ্ণ প্রক্রিয়া | রুদ্ধতাপীয় প্রক্রিয়া |
|---|---|
| এ পরিবর্তনের প্রয়োজন মতো তা প্রয়োগ অথবা প্রত্যাহার করতে হয়। | এ পরিবর্তনের তাপ প্রয়োগ বা প্রত্যাহার করতে হয়না। |
| এ পরিবর্তনে তাপমাত্রা T=ধ্রুবক অর্থাৎ $\Delta T=0$ | এ পরিবর্তনের তাপQ= ধ্রুবক অর্থাৎ$\Delta Q=0$ |
| এই প্রক্রিয়ায় সিস্টেমটি হবে আবদ্ধ সিস্টেম। | এ প্রক্রিয়ায় সিস্টেমটি হবে বিচ্ছিন্ন সিস্টেম। |
| এ পরিবর্তনের পাত্রটি তাপের সুপরিবাহী হওয়া প্রয়োজন। | এই পরিবর্তনে পাত্রটি তাপের কুপরিবাহী হওয়া প্রয়োজন। |
| এটি ধীর প্রক্রিয়া। | এটি দ্রুত প্রক্রিয়া। |

# সমোষ্ণ ও রুদ্ধতাপীয় প্রক্রিয়ার মধ্যে পার্থক্য:

| সমোষ্ণ প্রক্রিয়া | রুদ্ধতাপীয় প্রক্রিয়া |
| --- | --- |
| এ পরিবর্তনে পাত্রের চারপাশের মাধ্যমের তাপগ্রাহিতা উচ্চ হতে হয়। | এ পরিবর্তনের পাত্রের চারপাশের মাধ্যমের তাপগ্রাহিতা নিম্ন হতে হয়। |
| অভ্যন্তরীণ শক্তির U= ধ্রুবক অর্থাৎ $\Delta U=0$ | অভ্যন্তরীণ শক্তি $U\neq$ধ্রুবক অর্থাৎ $\Delta U\neq 0$ |
| গ্যাসের আপেক্ষিক তাপ অসীম হবে। | গ্যাসের আপেক্ষিক তাপ শূন্য হবে। |
| এ প্রক্রিয়া PV= ধ্রুবক সূত্র মেনে চলে। | এ প্রক্রিয়া $PV^{\gamma}=$ধ্রুবক সূত্র মেনে চলে। |
| সমোষ্ণ লেখ অপেক্ষাকৃত কম খাড়া, এ রেখার ঢাল, $\frac{dP}{dV}=-\frac{P}{V}$ | রুদ্ধতাপীয় লেখ অপেক্ষাকৃত বেশি খাড়া, এ রেখার ঢাল, $\frac{dP}{dV}=\gamma(\frac{P}{V})$ |

# গাণিতিক সমস্যা



- 25°C এবং 1 বায়ুমণ্ডলীয় চাপে আবদ্ধ গ্যাসকে হঠাৎ সংকুচিত করে আয়তন অর্ধেক করা হলো, চূড়ান্ত চাপ নির্ণয় কর। ($\gamma = 1.4$)

হঠাৎ সংকুচিত করে → রুদ্ধতাপীয় Adiabatic change

আদি,

$T_1 = 25°C$

$P_1 = 1atm$

$V_1 = V$

পরিবর্তনের পরে,

$V_2 = \frac{V}{2}$

$P_2 = ?$

Two-atomic → $\gamma = 1.4$



# Solution



রুদ্ধতাপীয় Adiabatic,

$$P_1V_1^{\gamma} = P_2V_2^{\gamma}$$

$$\Rightarrow P_2 = P_1\left(\frac{V_1}{V_2}\right)^{\gamma}$$

$$\Rightarrow P_2 = 1\left(\frac{V}{\frac{V}{2}}\right)^{1.4}$$

$$\Rightarrow P_2 = 1 \times (2)^{1.4}$$

$$\Rightarrow P_2 = 2.639\ atm$$

MCQ,

$$1.(2)^{1.4} = P$$

$$\Rightarrow P = 2.639atm$$

# গাণিতিক সমস্যা



- 127°C তাপমাত্রায় কোনো নির্দিষ্ট গ্যাসকে হঠাৎ প্রসারিত করে আয়তন দ্বিগুণ করা হলো। চূড়ান্ত তাপমাত্রা কত? ($\gamma = 1.4$)

হঠাৎ প্রসারিত করে → রুদ্ধতাপীয় Adiabatic change

| | |
|---|---|
| $T_1 = 127°C$ | $T_2 = ?$ |
| $V_1 = V$ | $V_2 = 2V$ |

$$T_1 = (127 + 273)$$



